وَفَخْرِهِمْ - وَخَرَجُوْا فِيْ مَلَابِسَ مُلَوَّنَةٍ وَخَرَجُوْا يَحْمِلُوْنَ الْعِصِيَّ وَالْحِبَالَ - وَخَرَجُوْا يَضْحَكُوْنَ وَيَمْرَحُوْنَ، اَلْيَوْمَ يَوْمُ الْفَنِّ ! اَلْيَوْمَ يَرَى الْمَلِكُ صَنِيْعَنَا، اَلْيَوْمَ يَرَى الْقَوْمُ فَضْلَنَا! "فَلَمَّا جَاءَ السَّحَرَةُ قَالُوْا لِفِرْعَوْنَ أَئِنَّ لَنَا لَأَجْرًا إِنْ كُنَّا نَحْنُ الْغَالِبِيْنَ". قَالَ نَعَمْ وَإِنَّكُمْ إِذًا لَّمِنَ الْمُقَرَّبِيْنَ". وَهٰذِهِ هِيَ جَائِزَةُ الْمُلُوْكِ! وَهٰذَا عَطَاءُ الْمُلُوْكِ ! وَهٰذَا الَّذِيْ يُخْدَعُ بِهِ الرِّجَالُ! وَهٰذَا الَّذِيْ يُصَادُ بِهِ الْأَبْطَالُ! وَفَرِحَ السَّحَرَةُ بِمَوَاعِيْدِ فِرْعَوْنَ -

## মানুষের ঢল নেমেছে

তুমি লোকদেরকে দেখবে, পূর্বাহ্নে তাদের বাড়ি-ঘর থেকে বের হয়ে দলে দলে মাঠের দিকে রওয়ানা হচ্ছে। শিশু, যুবক, বৃদ্ধ ও নর-নারী নির্বিশেষে সকলেই মাঠে উপস্থিত হয়েছে। অসুস্থ ও অক্ষম ব্যক্তিগণ ছাড়া আর কেউ বাড়িতে নেই। মাতারিয়া অঞ্চলে যাদু ও যাদুকরদের আলোচনা ছাড়া আর কিছুই শুনতে পাবেনা। (যেমন একজন জিজ্ঞাসা করছে) আছওয়ানের বড় যাদু করও এসেছে কি? হ্যাঁ উকছুর ও জীযার প্রসিদ্ধ যাদুকররাও এসেছে। ভাই কে জয়ী হবে বলে মনে হয়? মিসর তার সোনার ছেলেদেরকে পেশ করেছে। সুতরাং তাদের উপর কেউ জয়ী হতে পারবে বলে কি মনে হয়? মূসা ও তার ভাই কিভাবে জয়ী হবে, তারাকি কোথাও যাদু শিখেছে? সে রাজ প্রাসাদে লালিত-পালিত হয়েছে, অতঃপর ভীত-সন্ত্রস্ত হয়ে মিসর ত্যাগ করেছে এবং মাদয়ানে কয়েক বছর ছিলো। তাহলে তারা কোথায় যাদু শিখলো? মিসরে? না, মাদয়ানে? মাদয়ানে কোন যাদুবিদ্যা আছে বলে শুনিনি। বনী ইসরাঈল আশা-নিরাশার মাঝে দুদোল্যমান অবস্থায় আসলো। তবে নিরাশাই যেন প্রবল। (তারা মনে মনে দো'য়া করছিল)। আল্লাহ্ 'ইমরানের পুত্রের প্রতি দয়া করুন! আল্লাহ্ বনী ইসরাঈলকে সাহায্য করুন! যাদুকররা আসলো এবং অহংকার ও গর্বের সাথে আগে বাড়লো। তারা রংবেরঙের পোশাক পরে লাঠি ও দড়ি নিয়ে আনন্দ উল্লাস করতে করতে বের হলো। আজ যাদুবিদ্যা প্রদর্শনের দিন। আজ রাজা আমাদের শিল্প কার্য দেখবেন। আজ জাতি আমাদের শ্রেষ্ঠত্ব দেখবে। “যাদুকররা উপস্থিত হয়ে ফির'আওনকে বললো, আমরা যদি জয়ী হই তাহলে আমাদের জন্য পুরস্কার থাকবেতো?” ফির'আওন বললো, অবশ্যই, তোমরা তখন আমার ঘনিষ্টদের অন্তর্ভুক্ত হবে।” এটাই হলো রাজা-বাদশাদের পুরস্কার! এটাই হলো রাজা-বাদশাদের প্রতিদান। এর মাধ্যমেই লোকদের প্রতারিত করা হয়! এর মাধ্যমেই বাহাদুরদের বশীভূত করা হয়! ফির'আওনের প্রতিশ্রুতি শুনে যাদুকররা খুব খুশী হলো।

## إِعْرَابُ الْكَلَامِ

**(فَلَمَّا جَاءَ السَّحَرَةُ قَالُوا لِفِرْعَوْنَ أَئِنَّ لَنَا لَأَجْرًا إِنْ كُنَّا نَحْنُ الْغَالِبِيْنَ )**

(ف) হরফে 'আতফ (لَمَّا) ظَرْف زَمَان শর্তের অর্থ অন্তর্গত, (جَاءَ السَّحَرَةُ) জুমলায়ে ফে'লিয়া হয়ে শর্ত (قَالُوا لِفِرْعَوْنَ) জুমলায়ে ফে'লিয়া হয়ে قول। (أ) হামযাতুল ইস্তেফহাম (لَنَا) ثَابِتٌ শিবহুল ফে'য়েলের সাথে মুতা'য়াল্লেক হয়ে إِنَّ-এর খবর. (لَأَجْرًا) লাম حَرْف ابْتِدَاء, আর أَجْرًا হলো إِنَّ এর ইসম, অতঃপর إِنَّ তার ইসম ও খবরকে নিয়ে জুমলা হয়ে دَالٌّ عَلَى الْجَزَاءِ হয়েছে। (إِنْ) হরফে শর্ত, (كُنَّا) "نَا" হলো كَانَ এর ইসম (نَحْنُ) ضَمِيْر فَاصِل বা عماد - (الْغَالِبِيْنَ) এর খবর كَانَ, অবশেষে كَانَ তার ইসম ও খবরকে নিয়ে জুমলা হয়ে শর্ত, এরপর জাযা উহ্য আছে। যথা أَئِنَّ لَنَا لَأَجْرًا পরিশেষে শর্ত ও জাযা মিলে জুমলায়ে শরতিয়া হয়ে مَقُوْل الْقَوْل অতঃপর قَوْل ও مَقُوْل মিলে প্রথম শর্তের জাযা, অবশেষে শর্ত ও জাযা মিলে جُمْلَة شَرْطِيَّة হয়েছে।

**(ارْتَدَّ)** - শব্দটি فِعْل تَام ও فِعْل نَاقِص উভয় প্রকার ব্যবহার হয়।

(১) فِعْل تَام যথা ارْتَدَّ الْعَدُوُّ عَنْ بِلَادِنَا مَدْحُوْرًا

(২) فِعْل نَاقِص যথা ارْتَدَّ الأَعْمٰى بَصِيْرًا

শেষোক্ত বাক্যে ارْتَد ফে'য়েলে নাকেস রূপে ব্যবহার হয়েছে। সুতরাং الأَعْمٰى শব্দটি তার ইসম ও بَصِيْرًا তার খবর।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) مَتٰى خَرَجَ النَّاسُ مِنْ بُيُوْتِهِمْ وَكَيْفَ مَشَوْا إِلَى الْمَيْدَانِ؟

(٢) أَمُنْفَرِدِيْنَ مَشَى النَّاسُ إِلَى الْمَيْدَانِ أَمْ مُجْتَمِعِيْنَ؟

(٣) مَنْ بَقُوْا فِي الْبَيْتِ وَلِمَ؟

(٤) مَاذَا يَسْمَعُ النَّاسُ الْيَوْمَ فِي الْمَطَرِيَّةِ؟

(٥) أُذْكُرْ حَدِيْثَ النَّاسِ فِي الْمَطَرِيَّةِ عَلٰى نَهْجِ الْكِتَابِ

(٦) مَا هِيَ الأَمَاكِنُ الَّتِيْ جَاءَ مِنْهَا السَّحَرَةُ؟

(٧) عَلٰى أَيِّ حَالٍ جَاءَ بَنُوْ إِسْرَائِيْلَ؟

(٨) أَكَانُوْا آيِسِيْنَ وَرَاجِيْنَ؟

(٩) عَلٰى أَيِّ حَالٍ أَقْبَلَ السَّحَرَةُ؟

(١٠) أَكَانُوا فَرِحِيْنَ وَفَاخِرِيْنَ؟

(١١) فِيْ أَيِّ لِبَاسٍ خَرَجَ السَّحَرَةُ وَمَاذَا حَمَلُوا بِأَيْدِيْهِمْ ؟

(١٢) مَاذَا قَالَ السَّحَرَةُ ضَاحِكِيْنَ وَمَسْرُوْرِيْنَ؟

(١٣) مَاذَا طَلَبَ السَّحَرَةُ مِنْ فِرْعَوْنَ إِذَا غَلَبُوا ؟

(١٤) مَا هِيَ الْجَائِزَةُ الَّتِيْ وَعَدَهَا فِرْعَوْنُ السَّحَرَةَ؟

(١٥) بِمَ يَخْدَعُ الْمُلُوْكُ الرِّجَالَ؟

(١٦) بِمَ يَصِيْدُ الْمُلُوْكُ الْأَبْطَالَ؟

(١٧) مَاهِيَ انْطِبَاعَاتُ السَّحَرَةِ بِمَوَاعِيْدِ فِرْعَوْنَ؟

## شَرْحُ الْكَلِمَاتِ (২৪)

تَرَاجُعًا - পিছু হটা । هُتَافًا (ض) - ধ্বনি দেওয়া عُلُوًّا (ن) - উঁচু হওয়া। رَفِيْعٌ /عَالٍ - উঁচু । وَسِيْعُ النَّظَرِ - উঁচু দৃষ্টি সম্পন্ন । وَاسِعُ الْقَلْبِ - উঁচু মনা। تَخْيِيْلًا - ধারণা সৃষ্টি করা । خُطُوْرًا (لَهُ ن) - মনে উদিত হওয়া । خَاطِرٌ ব-ব خَوَاطِرُ - মন । خَطَرٌ - ব-ব أَخْطَارٌ - ঝুঁকি, বিপদ । رِهَانًا - বাজি ধরা। سَمْحًا (ف) (لَهُ بِكَذَا) - দান করা । لَا سَمَحَ اللّٰهُ - আল্লাহ্ না করুন । لَقْفًا (س) - গিলে ফেলা । كَيْدًا (ض) - ছলনা করা, ষড়যন্ত্র করা । إِبْطَالًا - অকার্যকর করে দেওয়া । بُطْلَانًا (ن) - অকার্যকর হওয়া । إِحْقَاقًا - প্রতিষ্ঠিত করা ।

إِفْكًا (ض) - অলীক কথা শোনানো । أُصُوْلٌ ব-ব أَصْلٌ - মূল, উৎস । قَرْعًا - (ف) আঘাত করা । اِضْمِحْلَالًا - বিলুপ্ত হওয়া । نَدًى - ব-ব أَنْدِيَةٌ - শিশির । اِقْتِنَاعًا - একমত হওয়া, সন্তুষ্ট হওয়া । كَلْبٌ نَابِحٌ خَيْرٌ مِنْ أَسَدٍ نَائِمٍ - নিদ্রিত সিংহ অপেক্ষা জাগ্রত কুকুর ভাল। صِلَةٌ সম্পর্ক। هَوْلًا (ن) শংকিত করা।

## بَيْنَ الْحَقِّ وَالْبَاطِلِ

"قَالَ لَهُمْ مُوسَى أَلْقُوا مَا أَنْتُمْ مُلْقُوْنَ" "فَأَلْقَوْا حِبَالَهُمْ وَعِصِيَّهُمْ وَقَالُوا بِعِزَّةِ فِرْعَوْنَ إِنَّا لَنَحْنُ الْغَالِبُوْنَ". وَرَأَى النَّاسُ عَجَبًا، حَيَّاتٌ تَسْعَى فِي الْمَيْدَانِ، وَدُهِشَ النَّاسُ وَتَرَاجَعُوا إِلَى الْخَلْفِ وَهَتَفُوا : حَيَّاتٌ! حَيَّاتٌ! وَصَاحَتِ النِّسَاءُ وَبَكَتِ الْأَطْفَالُ وَعَلَا الْهُتَافُ فِي الْمَيْدَانِ : حَيَّاتٌ! حَيَّاتٌ!

وَرَأَى مُوسَى مَا رَأَى النَّاسُ وَتَعَجَّبَ "فَإِذَا حِبَالُهُمْ وَعِصِيُّهُمْ يُخَيَّلُ إِلَيْهِ مِنْ سِحْرِهِمْ أَنَّهَا تَسْعَى". وَخَطَرَ فِي قَلْبِ مُوسَى خَاطِرُ خَوْفٍ! وَلِمَاذَا لَا يَخَافُ مُوسَى! هٰذَا يَوْمُ الرِّهَانِ! وَعِنْدَ الْإِمْتِحَانِ يُكْرَمُ الرَّجُلُ أَوْ يُهَانُ! وَإِذَا غَلَبَ السَّحَرَةُ - لَا قَدَّرَ اللّٰهُ ذٰلِكَ - وَإِذَا غَلَبَ مُوسَى - لَا سَمَعَ اللّٰهُ بِذٰلِكَ - فَمَاذَا يَكُونُ؟ اَلْعِيَاذُ بِاللّٰهِ! وَلَيْسَ غَلَبُ مُوسَى غَلَبَ رَجُلٍ، بَلْ هُوَ غَلَبُ دِيْنٍ أَمَامَ مَلِكٍ - بَلْ هُوَ غَلَبُ حَقٍّ أَمَامَ بَاطِلٍ - لَا قَدَّرَ اللّٰهُ ذٰلِكَ! لَاسَمَعَ اللّٰهُ بِذٰلِكَ! وَلٰكِنَّ اللّٰهَ شَجَّعَهُ وَقَالَ : "لَا تَخَفْ إِنَّكَ أَنْتَ الْأَعْلٰى" "وَأَلْقِ مَافِي يَمِيْنِكَ تَلْقَفْ مَا صَنَعُوْا إِنَّمَا صَنَعُوْا كَيْدَ سَاحِرٍ وَلَا يُفْلِحُ السَّاحِرُ حَيْثُ أَتٰى" "قَالَ مُوسَى مَاجِئْتُمْ بِهِ السِّحْرُ إِنَّ اللّٰهَ سَيُبْطِلُهُ إِنَّ اللّٰهَ لَا يُصْلِحُ عَمَلَ الْمُفْسِدِيْنَ - وَيُحِقُّ اللّٰهُ الْحَقَّ بِكَلِمَاتِهِ وَلَوْ كَرِهَ الْمُجْرِمُوْنَ". "وَأَلْقَى مُوسَى عَصَاهُ فَإِذَا هِيَ تَلْقَفُ مَا يَأْفِكُوْنَ" "فَوَقَعَ الْحَقُّ وَ بَطَلَ مَا كَانُوا يَعْمَلُوْنَ" وَدُهِشَ السَّحَرَةُ وَبُهِتُوا. أَيُّ شَيْءٍ هٰذَا؟ إِنَّا نَعْرِفُ السِّحْرَ وَأَصْلَهُ وَإِنَّا نَعْرِفُ السِّحْرَ وَأَنْوَاعَهُ - وَنَحْنُ أَسَاتِذَةُ الْفَنِّ! وَنَحْنُ أَئِمَّةُ الْفَنِّ! هٰذَا لَيْسَ مِنَ السِّحْرِ! هٰذَا لَيْسَ مِنَ السِّحْرِ! لَوْ كَانَ مِنَ السِّحْرِ لَضَرَبْنَا السِّحْرَ بِالسِّحْرِ وَقَرَعْنَا الْفَنَّ بِالْفَنِّ! وَلٰكِنِ اضْمَحَلَّ فَنُّنَا أَمَامَ هٰذَا، وَذَابَ كَمَا يَذُوبُ النَّدٰى أَمَامَ الشَّمْسِ. فَمِنْ أَيْنَ هٰذَا؟ هٰذَا مِنَ اللّٰهِ! اِقْتَنَعَ السَّحَرَةُ بِأَنَّ مُوسَى نَبِيٌّ وَأَنَّ اللّٰهَ قَدْ مَنَحَهُ مُعْجِزَةً فَصَرَخُوا وَهَتَفُوا: "آمَنَّا بِرَبِّ هٰرُوْنَ وَمُوسَى". "وَأُلْقِيَ السَّحَرَةُ سٰجِدِيْنَ قَالُوا آمَنَّا بِرَبِّ الْعَالَمِيْنَ - رَبِّ مُوسَى وَ هٰرُوْنَ"

## (২৪) সত্য ও মিথ্যার দ্বন্দ্ব

"মূসা (আঃ) তাদেরকে বললেন, তোমরা যা নিক্ষেপ করার কর।" তখন তারা তদের দড়ি ও লাঠি সমূহ নিক্ষেপ করলো এবং ফির'আওনের মর্যাদার কসম করে বললো, আমরাই জয়ী হবো।" হঠাৎ লোকেরা এক অদ্ভূত দৃশ্য দেখতে পেল। অসংখ্য সাপ মাঠের মধ্যে কিলবিল করছে। তখন তারা হতভম্ব হয়ে সাপ সাপ বলে চীৎকার করতে করতে পিছনে হটে গেল। নারীরা চীৎকার করতে লাগলো। শিশুরা কাঁদতে লাগলো। সারা মাঠে সাপ সাপ রব উঠল। লোকেরা যা দেখলো মূসা (আঃ) ও তা দেখে আশ্চার্যান্বিত হলেন। হঠাৎ তাদের যাদুর প্রভাবে মূসা (আঃ) এর নিকট মনে হচ্ছিল যেন, তাদের দড়ি ও লাঠিগুলো ছোটাছুটি করছে। তখন মূসা (আঃ) এর অন্তরে কিঞ্চিত ভয়ের উদ্রেক হলো। আর ভয় পাওয়াটাই স্বাভাবিক? কারণ আজ প্রতিযোগিতার দিন। আর পরীক্ষায় মানুষ সম্মানিত কিংবা অপমানিত হয়। যদি যাদুকররা জয়ী হয় (আল্লাহ্ না করুন) যদি মূসা (আঃ) পরাজিত হয়, (আল্লাহ্ না করুন) তাহলে কী অবস্থা হবে? আল্লাহ্র পানাহ চাই। বস্তুত মূসা (আঃ) এর বিজয় নিছক ব্যক্তি বিশেষের বিজয় নয়, বরং তা জালেম শাহীর বিরুদ্ধে দ্বীনে হকের বিজয়। বরং তা অন্যায়ের মোকাবেলায় ন্যায়ের বিজয়। অতএব আল্লাহ্ এমন ফয়সালা না করুন। কিন্তু আল্লাহ্ পাক মূসা (আঃ) কে অভয় দিয়ে বললেন "ভয় পেওনা, তুমিই জয়ী হবে"। "তোমার ডান হাতে যা আছে নিক্ষেপ কর। তাহলে তা তাদের অলিক সৃষ্টি গুলোকে গ্রাস করবে। কেননা তাদের তৈরী সব কিছু যাদু মাত্র। আর যাদুকর যেখানেই আসুক না কেন সফল হয় না। মূসা (আঃ) বললেন, তোমরা যা তৈরী করেছ তা নিছক যাদু। আল্লাহ্ তা'য়ালা তা নস্যাৎ করে দিবেন। আর তিনি ফাসাদ সৃষ্টি কারীদের কর্মের সংশোধন করেননা। আল্লাহ্ তার প্রমাণ দ্বারা সত্যকে সত্য রূপেই বাস্তবায়ন করেন, যদিও পাপাচারী কওম্ তা অপছন্দ করে।" মূসা (আঃ) তাঁর লাঠি মাটিতে নিক্ষেপ করলেন। সঙ্গে সঙ্গে তা অজগর হয়ে তাদের সমস্ত অলিক সৃষ্টিগুলোকে গিলে ফেললো। তখন সত্য প্রমাণিত হলো এবং তাদের বানানো সকল যাদু নষ্ট হয়ে গেল। ফলে যাদুকররা হতবাক ও হতভম্ব হলো। এটা কোন্ যাদু? আমরা তো যাদুর উৎস চিনি? আমরা তো যাদুর প্রকার জানি। আমরা হলাম যাদুবিদ্যার পণ্ডিত! আমরা হলাম যাদু শাস্ত্রের দিকপাল! না, এটা কিছুতেই যাদু হতে পারেনা। যদি যাদু হতো, তাহলে যাদু দ্বারা যাদুকে বশীভূত করে ফেলতাম এবং বিদ্যা দ্বারা বিদ্যাকে ঘায়েল করে দিতাম। কিন্তু সূর্যের উদয়ে যেমন কুয়াসা কেটে যায়, তেমন তার বিদ্যা দ্বারা আমাদের বিদ্যা নিশ্চিহ্ন হয়ে গেল। তাহলে এটা কোত্থেকে? নিশ্চয় এটা আল্লাহ্র পক্ষ থেকে। তখন যাদুকররা মেনে নিল যে, মূসা (আঃ) আল্লাহ্র নবী এবং আল্লাহ্ তা'য়ালা তাকে মু'জিযা দান করেছেন। ফলে তারা এক বাক্যে বলে উঠল, আমরা মূসা ও হারুনের প্রতিপালকের প্রতি ঈমান আনলাম। তারা সকলে সিজদায় লুটিয়ে পড়ে বললো, আমরা বিশ্ব জাহানের প্রতিপালক অর্থাৎ মূসা ও হারুনের প্রতিপালকের প্রতি ঈমান আনলাম।"

## إِعْرَابُ الْكَلَامِ

## (عِنْدَ الْإِمْتِحَانِ يُكْرَمُ الرَّجُلُ أَوْ يُهَانُ)

(عِنْدَ) মুজাফ, (الْاِمْتِحَانِ) মুজাফুন ইলাইহ, উভয় মিলে মাফ'উলে ফীহি, (يُكْرَمُ) ফে'য়েলে মাজহুল, (الرَّجُلُ) নায়েবুল ফা'য়েল, অতঃপর সবগুলো মিলে জুমলায়ে ফে'লিয়া হয়ে মা'তুফ 'আলাইহ, (أَوْ) হরফে আতফ, (يُهَانُ) জুমলায়ে ফে'লিয়া হয়ে মা'তুফ, পরিশেষে মা'তুফ ও মা'তুফ 'আলাইহ মিলে জুমলায়ে 'আতেফা হয়েছে।

**(اِصْطِلَاحًا)** - শব্দটি উহ্য ফে'য়েল থেকে মাফ'উলে মুতলাক হয়। কেননা শব্দটি মূলত ছিল اِصْطَلَحَ اِصْطِلَاحًا (اِصْطَلَحَ) ফে'য়েল, তার মাঝে বিদ্যমান যমীর নায়েবুল ফা'য়েল, (اِصْطِلَاحًا) মাফ'উলে মুতলাক, অতঃপর সবগুলো মিলে الْجُمْلَةُ الْفِعْلِيَّةُ হয়েছে।

**(أَصْلًا)** - শব্দটি বাক্যে ظَرْف زَمَان হয়। যথা مَا فَعَلْتُ ذٰلِكَ أَصْلًا অর্থাৎ مَا فَعَلْتُهُ قَطُّ আলোচ্য বাক্যে أَصْلًا শব্দটি قَطُّ এর স্থলে ব্যবহার হয়েছে বিধায় তা মাফ'উলে ফীহি হয়েছে। আবার কেউ বলেছেন, শব্দটি মাফ'উলে বিহী থেকে তামীয হয়েছে।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) مَاذَا قَالَ مُوسٰى لِلسَّحَرَةِ؟

(٢) مَاذَا قَالَ السَّحَرَةُ بَعْدَ أَنْ أَلْقَوْا حِبَالَهُمْ وَعِصِيَّهُمْ؟

(٣) صَوِّرْ ذٰلِكَ الْمَنْظَرَ الَّذِيْ هَالَ النَّاسَ؟

(٤) لِمَ دَهِشَ النَّاسُ وَتَرَاجَعُوا إِلَى الْخَلْفِ؟

(٥) كَيْفَ أَصْبَحَتْ حَالُ مُوسٰى لَمَّا رَأَى الْمَنْظَرَ الْمُخِيْفَ؟

(٦) لِمَ خَطَرَ فِيْ قَلْبِ مُوسٰى وَذٰلِكَ خَاطِرٌ خَوْفٍ؟

(٧) مَا رَأْيُكَ عَنْ غَلَبِ مُوسٰى؟

(٨) أَلَيْسَ غَلَبُ مُوسٰى غَلَبَ حَقٍّ أَمَامَ بَاطِلٍ؟

(٩) بِمَ شَجَّعَ اللّٰهُ مُوسٰى وَكَيْفَ يُحِقُّ الْحَقَّ؟

(١٠) مَاذَا حَدَثَ لَمَّا أَلْقٰى مُوسٰى عَصَاهُ؟

(١١) دَهِشَ السَّحَرَةُ وَبُهِتُوْا وَمَاذَا قَالُوْا؟

(١٢) كَيْفَ عَرَفَ السَّحَرَةُ أَنَّ عَمَلَ مُوْسٰى لَيْسَ بِسِحْرٍ؟

(١٣) بِمَ اقْتَنَعَ السَّحَرَةُ وَمَاذَا فَعَلُوْا؟

(١٤) بَيِّنْ صِلَةَ "رَبِّ الْعَالَمِيْنَ" بِمَا بَعْدَهَا إِعْرَابًا؟

(١٥) مَا تَقُوْلُ! أَيَجُوْزُ السِّحْرُ فِي الشَّرِيْعَةِ الْإِسْلَامِيَّةِ؟

(١٦) أَتُصَدِّقُ مَنْ يَقُوْلُوْنَ إِنَّ نَبِيَّ اللّٰهِ سُلَيْمَانَ اتَّبَعَ السَّحَرَةَ؟

## شَرْحُ الْكَلِمَاتِ (২৫)

وَعِيْدٌ - হুমকি। (اَلسَّمَاءُ-ن) بَرْقًا - বিদ্যুৎ চমকানো। اَلرَّجُلُ - হম্বি তম্বি করা। (ف) رَعْدًا - গর্জন করা, হুমকি ধমকি দেওয়া। رَعْدٌ ব-ব رُعُوْدٌ বজ্রধ্বনি। (عَنْهُ ن) صَدًّا - বিরত রাখা। اِرْتِدَادًا - ফিরে আসা।। سُلْطَانٌ ব-ব سَلَاطِيْنُ রাজা, কর্তৃত্ব। سَلْطَنَةٌ - রাজত্ব। جَبَرُوْتٌ - শক্তিমত্তা, ক্ষমতা। (ن) مَكْرًا চক্রান্ত করা। مَاكِرٌ -চক্রান্তকারী। سَمًّا -(ن) বিষ প্রয়োগ করা। مَسْمُوْمٌ - বিষাক্ত। كِنَانَةٌ - ব-ব كَنَائِنُ তুনীর। تَقْطِيْعًا - কেটে টুকরা করা। خِلَافٌ - বিরোধ, বিপরীত। (ض) صَلْبًا تَصْلِيْبًا - শুলে চড়ানো। صَلِيْبٌ ব-ব صُلْبَانٌ -ক্রুশ, শূল। اَلصَّلِيْبُ الْأَحْمَرُ - রেড ক্রস। جُنَّةٌ - ব-ব جُنَنٌ ঢাল। اَلصَّوْمُ جُنَّةٌ - রোযা ঢাল স্বরূপ। تَلَقِّيًا - পাওয়া, সাক্ষাৎ করা। ضَيْرٌ - ক্ষতি। خَطِيْئَةٌ ব-ব خَطَايَا - পাপ। (س) طَمَعًا লোভ করা। تَطْمِيْعًا - লোভী বানানো। (ك) حَمَاسَةً - বীর হওয়া। حَمَاسَةٌ - বীরত্ব। إِجْرَامًا - পাপ করা। مُجْرِمٌ -পাপী। (عَلٰى) إِكْرَاهًا বাধ্য করা। تَزَكِّيًا - পবিত্র হওয়া। تَزْكِيَةٌ - পবিত্র করা।

## وَعِيْدُ فِرْعَوْنَ

وَجُنَّ جُنُوْنُ فِرْعَوْنَ! وَقَامَ فِرْعَوْنُ وَقَعَدَ وَبَرَقَ فِرْعَوْنُ وَرَعَدَ. مِسْكِيْنٌ فِرْعَوْنُ وَقَعَ مَا لَمْ يَكُنْ يَرْجُوْهُ! إِنَّهُ أَرَادَ أَنْ يَهْزِمَ مُوْسٰى بِالسَّحَرَةِ فَأَصْبَحَ السَّحَرَةُ جُنْدَ مُوْسٰى. إِنَّهُ أَرَادَ أَنْ يَصُدَّ النَّاسَ عَنْ مُوْسٰى فَجَاءَ بِالسَّحَرَةِ فَإِذَا بِهِمْ أَوَّلُ الْمُؤْمِنِيْنَ! إِنَّ سِهَامَهُ ارْتَدَّتْ عَلَيْهِ. وَكَانَ فِرْعَوْنُ يَعْتَقِدُ أَنَّهُ مَلِكُ الْعُقُوْلِ كَمَا أَنَّهُ مَلِكُ الْأَجْسَامِ. وَأَنَّ لَهُ سُلْطَانًا عَلَى الْقُلُوْبِ كَمَا أَنَّ لَهُ سُلْطَانًا عَلٰى

الْأَلْسِنَةِ - وَلَيْسَ لِأَحَدٍ فِيْ مِصْرَ أَنْ يَعْتَقِدَ شَيْئًا أَوْ يُؤْمِنَ بِشَيْءٍ إِلَّا بِإِذْنِهِ فَقَالَ فِيْ كِبْرٍ وَجَبَرُوْتٍ - "آمَنْتُمْ لَهُ قَبْلَ أَنْ آذَنَ لَكُمْ"؟! وَرَمَاهُمْ فِرْعَوْنُ بِسَهْمٍ مِنْ سِهَامِ الْمُلُوْكِ فَقَالَ : "إِنَّهُ لَكَبِيْرُكُمُ الَّذِيْ عَلَّمَكُمُ السِّحْرَ"! وَرَمَاهُمْ بِسَهْمٍ ثَانٍ فَقَالَ : "إِنَّ هٰذَا لَمَكْرٌ مَكَرْتُمُوْهُ فِى الْمَدِيْنَةِ لِتُخْرِجُوْا مِنْهَا أَهْلَهَا فَسَوْفَ تَعْلَمُوْنَ"!! وَرَمَاهُمْ بِسَهْمٍ ثَالِثٍ مَسْمُوْمٍ هُوَ السَّهْمُ الْأَخِيْرُ فِيْ كِنَانَةِ الْمُلُوْكِ - "لَأُقَطِّعَنَّ أَيْدِيَكُمْ وَأَرْجُلَكُمْ مِنْ خِلَافٍ وَلَأُصَلِّبَنَّكُمْ أَجْمَعِيْنَ" وَتَلَقَّى الْمُؤْمِنُوْنَ السِّهَامَ كُلَّهَا بِجُنَّةِ الْإِيْمَانِ وَالصَّبْرِ وَ قَالُوا :"لَاضَيْرَ إِنَّا إِلٰى رَبِّنَا لَمُنْقَلِبُوْنَ". "إِنَّا نَطْمَعُ أَنْ يَغْفِرَ لَنَا رَبُّنَا خَطَايَانَا أَنْ كُنَّا أَوَّلَ الْمُؤْمِنِيْنَ"- وَقَالُوا فِيْ إِيْمَانٍ وَحَمَاسَةٍ : "إِنَّا آمَنَّا بِرَبِّنَا لِيَغْفِرَلَنَا خَطَايَانَا وَمَا أَكْرَهْتَنَا عَلَيْهِ مِنَ السِّحْرِ، وَاللّٰهُ خَيْرٌ وَأَبْقٰى - إِنَّهُ مَنْ يَأْتِ رَبَّهُ مُجْرِمًا فَإِنَّ لَهُ جَهَنَّمَ لَا يَمُوْتُ فِيْهَا وَلَا يَحْيٰى - وَمَنْ يَأْتِهِ مُؤْمِنًا قَدْ عَمِلَ الصَّالِحَاتِ فَأُولٰئِكَ لَهُمُ الدَّرَجَاتُ الْعُلٰى - جَنَّاتُ عَدْنٍ تَجْرِيْ مِنْ تَحْتِهَا الْأَنْهَارُ خَالِدِيْنَ فِيْهَا وَذٰلِكَ جَزَاءُ مَنْ تَزَكّٰى".

### ফির'আওনের হুমকি

ফির'আওন বেসামাল হয়ে তর্জন গর্জন করতে লাগলো। হতভাগা ফির'আওন যা আশা করেনি তাই ঘটলো। সে যাদুকরদের দিয়ে মূসাকে বশীভূত করতে চেয়েছিল, কিন্তু সেই যাদুকররাই এখন মূসার সহযোগী হয়ে গেল। সে লোকদেরকে মূসা (আঃ) থেকে ফিরিয়ে রাখার জন্য যাদুকরদের এনেছিল। কিন্তু সেই যাদুকররাই সর্বাগ্রে ঈমান গ্রহণ করলো। সে আপন তীরেই ঘায়েল হলো।

ফির'আওনের ধারণা ছিল, সে মানুষের দেহের যেমন রাজা, তেমনি তাদের বিবেকেরও রাজা এবং মানুষের বাক শক্তির উপর যেমন তার ক্ষমতা রয়েছে, তেমন তাদের অন্তরের উপরও তার ক্ষমতা রয়েছে। ফির'আওনের অনুমতি ছাড়া কোন কিছু বিশ্বাস করার, কিংবা কারো প্রতি ঈমান আনার মিসরের কারো অধিকার ছিলনা। তাই সে চরম আত্ম অহমিকা ও শক্তিমত্তার সাথে বললো.

"আমার অনুমতি লাভ করার আগেই তার প্রতি তোমরা ঈমান আনলে"? ফির'আওন তাদের প্রতি রাজাদের একটি তীর ছুঁড়ে বললো, সে তোমাদের প্রধান। সেই তোমাদেরকে যাদুশিক্ষা দিয়েছে।" ফির'আওন পুনরায় আরেকটি তীর নিক্ষেপ করে বললো, নিশ্চয় এটা এক চক্রান্ত। তোমরা শহরবাসীদেরকে সেখান থেকে উচ্ছেদ করার জন্য এই চক্রান্ত করেছ। অচীরেই তোমরা এর পরিণতি জানতে পারবে।" অতঃপর ফির'আওন তৃতীয় আরেকটি বিষাক্ত তীর নিক্ষেপ করলো। আর সেটা ছিল রাজা বাদশাদের তুনীরের সর্বশেষ তীর।" আমি তোমাদের হাত-পা বিপরীত দিক থেকে কেটে ফেলবো এবং তোমাদের সকলকে শূলে চড়াবো। মুমিনগণ ঈমান ও ধৈর্যের ঢাল দ্বারা ফির'আওনের নিক্ষিপ্ত সকল তীর বরণ করে নিলেন। অর্থাৎ ফির'আওনের সকল নির্য্যাতন সহ্য করে নিলেন। তাঁরা বললেন, "কোন অসুবিধা নেই। আমরা আমাদের প্রতিপালকের নিকট ফিরে যাবো।" "আমরা আশা করি যে, আমাদের প্রতিপালক আমাদের পাপসমূহ ক্ষমা করে দিবেন। কারণ আমরা সর্ব প্রথম ঈমান এনেছি।"

তারা ঈমান ও সাহসিকতার সাথে বললো, আমরা আমাদের প্রতিপালকের প্রতি ঈমান এনেছি, যাতে তিনি আমাদের পাপসমূহ ও তুমি আমাদেরকে যে যাদু করতে বাধ্য করেছ তা ক্ষমা করে দেন। আল্লাহ্ শ্রেষ্ঠ ও চিরস্থায়ী। যে ব্যক্তি তার প্রতিপালকের নিকট অপরাধী হিসাবে উপস্থিত হবে তার জন্য রয়েছে জাহান্নাম। সেখানে সে মরবেওনা বাঁচবেওনা। পক্ষান্তরে যারা সৎকর্ম করে ঈমানের সাথে উপস্থিত হবে তাদের জন্য উচ্চ মর্যাদা রয়েছে। রয়েছে বসবাসের এমন চিরস্থায়ী পুষ্পোদ্যান, যার তলদেশে নির্ঝরণী সমূহ প্রবাহিত হয়। সেখানে তারা চিরকাল থাকবে। পবিত্রতা অর্জন কারীদের জন্য এই প্রতিদান।

## إِعْرَابُ الْكَلَامِ

(إِنَّا آمَنَّا بِرَبِّنَا لِيَغْفِرَ لَنَا خَطَايَانَا
وَمَا أَكْرَهْتَنَا عَلَيْهِ مِنَ السِّحْرِ)

(نَا) ইসমে إِنَّ ،(آمَنَّا) ফে'য়েল ও ফা'য়েল, (بِرَبِّنَا) জার-মাজরুর মিলে ফে'য়েলের সাথে প্রথম মুতা'য়াল্লেক, (ل) হরফে জর, (يَغْفِر) ফে'য়েল, ফা'য়েল, (خَطَايَانَا) মুরাক্কাবে ইজাফী হয়ে মাতুফ আলাইহি, (واو) হরফে আতফ, (ما) ইসমে মাওসূল, (أَكْرَهْتَ) ফে'য়েল-ফা'য়েল, (نَا) মাফ'উলে বিহী, (عَلَيْهِ) (ه) ذُوالْحَالِ, (مِنَ السِّحْرِ) الْمَعْدُوْد। উহ্য শিবহুল ফেয়েলের সাথে متعلق হয়ে حَال হয়েছে। তারপর উভয় মিলে মাজরূর, জার-মাজরূর মিলে নিকটবর্তী ফেয়েলের সাথে متعلق হয়ে সিলা, উভয় মিলে মাতুফ, অতঃপর মা'তুফ 'আলাইহ ও মা'তুফ মিলে মাফ'উলে বিহী, ফে'য়েল-ফা'য়েল, মাফ'উলে বিহী ও মুতা'য়াল্লেক মিলে জুমলা হয়ে (أَنْ) দ্বারা মাছদার হয়ে

মাজরুর হয়েছে, জার- মাজরুর মিলে প্রথম ফে'য়েলের দ্বিতীয় মুতা'য়াল্লেক, পরিশেষে ফে'য়েল -ফা'য়েল ও উভয় মুতা'য়াল্লেক মিলে জুমলা হযে খবরে إن হয়েছে।

(هَنِيْئًا) - শব্দটি বাক্যে حَال রূপে ব্যবহার হয়। যেমন تَنَاوَلْتُ الطَّعَامَ هَنِيْئًا এ বাক্যে (تَنَاول) ফে'য়েল (ت) জুলহাল (الطَّعَام) মাফ'উলে বিহী, (هَنِيْئًا) হাল, সবগুলো মিলে الْجُمْلَةُ الْفِعْلِيَّةُ হয়েছে।

## أجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) كَيْفَ أَصْبَحَتْ حَالُ فِرْعَوْنَ لَمَّا آمَنَ السَّحَرَةُ بِمُوْسٰى؟

(٢) أَرَادَ فِرْعَوْنُ أَنْ يَهْزِمَ مُوْسٰى بِالسَّحَرَةِ فَهَلْ تَحَقَّقَ حُلْمُهُ؟

(٣) أَرَادَ فِرْعَوْنُ أَنْ يَصُدَّ النَّاسَ عَنْ مُوْسٰى فَهَلْ تَكَمَّلَ رَجَاؤُهُ؟

(٤) أَأَصَابَتْ سِهَامُ فِرْعَوْنَ هَدَفَهُ أَمْ اِرْتَدَّتْ عَلَيْهِ؟

(٥) مَاذَا كَانَ يَعْتَقِدُ فِرْعَوْنُ عَنْ نَفْسِهِ؟

(٦) أَيُمْكِنُ لِأَحَدٍ أَنْ يَمْلِكَ عُقُوْلَ النَّاسِ؟

(٧) أَيُمْكِنُ لِأَحَدٍ أَنْ يُسَيْطِرَ عَلٰى قُلُوْبِ النَّاسِ؟

(٨) مَنْ يَمْلِكُ عُقُوْلَ النَّاسِ؟ وَمَنْ يُسَيْطِرُ عَلٰى قُلُوْبِهِمْ؟

(٩) مَاذَا قَالَ فِرْعَوْنُ عَنْ كِبْرٍ وَ جَبَرُوْتٍ؟

(١٠) أُذْكُرِ السَّهْمَ الْأَوَّلَ وَالثَّانِيَ الَّذَيْنَ رَمٰى بِهِمَا فِرْعَوْنُ السَّحَرَةَ؟

(١١) مَا هُوَ السَّهْمُ الْأَخِيْرُ الَّذِيْ حَذَّرَبِهِ فِرْعَوْنُ السَّحَرَةَ الْمُؤْمِنِيْنَ؟

(١٢) اِمْتَنَعَ السَّحَرَةُ مِنَ الْإِيْمَانِ بَعْدَ أَنْ حَذَّرَهُمْ فِرْعَوْنُ؟

(١٣) كَيْفَ تَلَقَّى الْمُؤْمِنُوْنَ السِّهَامَ؟

(١٤) مَاذَا قَالَ الْمُؤْمِنُوْنَ الصَّابِرُوْنَ بَعْدَ تَحْذِيْرِ فِرْعَوْنَ؟

(١٥) بَيِّنْ مَرْجِعَ الضَّمِيْرَيْنِ فِيْ هٰذِهِ الْجُمْلَةِ "إِنَّ سِهَامَهُ ارْتَدَّتْ عَلَيْهِ"

## شَرْحُ الْكَلِمَاتِ (২৬)

اِهْتِمَامًا - চিন্তিত হওয়া। (بِهٖ) গুরুত্ব দেওয়া حِلْمًا (ك) সহশীল হওয়া। رَزَانَةً (ك) রাশভারী হওয়া। ثَوَرَانًا (ن) - উত্তেজিত হওয়া। وَذْرًا (ض) - ছেড়ে দেওয়া। تقتيلا - হত্যা করা। هوانا (ن) - নিকৃষ্ট হওয়া। مُهِيْنٌ - নিকৃষ্ট, নীচু।

صَرْحٌ ব-ব صُرُوْحٌ - প্রাসাদ। نَفَادًا (س) - শেষ হয়ে যাওয়া। اِطِّلَاعًا (عَلَيْهِ) - অবগত হওয়া। اِطْلَاعًا (عَلَيْهِ) - অবগত করা। تَبْدِيْلًا - পরিবর্তন করা। تَبَدُّلًا - পরিবর্তিত হওয়া। ثَرًى - ব-ব أَثْرَاءٌ - আর্দ্র,মাটি। যেমন أَيْنَ الثَّرٰى مِنَ الثُّرَيَّا -কোথায় আকাশ আর কোথায় পাতাল ثَرِيٌّ ব-ব أَثْرِيَاءُ ধনী, বিত্তবান ثَرًى (س)- ধনী হওয়া। بَنَّاءٌ - রাজমিস্ত্রী, স্থপতি। عَمَلٌ بَنَّاءٌ -গঠন মূলক কাজ। فَضْلًا (ن) - অতিরিক্ত হওয়া। যেমন أَنْفِقْ مِنْ مَالِكَ مَا فَضَلَ তোমার সম্পদের অতিরিক্ত অংশ খরচ কর। جَبَّارٌ- পরাক্রমশালী। যেমন هُوَ يَتَذَلَّلُ لِلْجَبَّارِ وَيَتَجَبَّرُ عَلَى الضَّعِيْفِ - সে শক্তের ভক্ত নরমের যম।

## سَفَاهَةُ فِرْعَوْنَ

وَاهْتَمَّ فِرْعَوْنُ بِأَمْرِ مُوْسٰى كَثِيْرًا وَطَارَ نَوْمُهٗ -وَبَقِيَ فِرْعَوْنُ لَايَطِيْبُ لَهٗ طَعَامٌ وَلَا شَرَابٌ - وَأَثَارَ غَضَبَهُ الْآخَرُوْنَ أَيْضًا وَقَالُوْا : "أَتَذَرُ مُوْسٰى وَقَوْمَهٗ لِيُفْسِدُوْا فِي الْأَرْضِ وَيَذَرَكَ وَآلِهَتَكَ"؟! وَغَضِبَ فِرْعَوْنُ وَثَارَ . "قَالَ سَنُقَتِّلُ أَبْنَاءَهُمْ وَنَسْتَحْيِيْ نِسَاءَهُمْ وَإِنَّا فَوْقَهُمْ قَاهِرُوْنَ" وَأَرَادَ فِرْعَوْنُ أَنْ يَصُدَّ بَنِيْ إِسْرَائِيْلَ وَأَهْلَ مِصْرَ عَنْ مُوْسٰى بِكُلِّ حِيْلَةٍ - وَنَادٰى فِرْعَوْنُ فِيْ قَوْمِهٖ قَالَ يَاقَوْمِ أَلَيْسَ لِيْ مُلْكُ مِصْرَ وَهٰذِهِ الْأَنْهَارُ تَجْرِيْ مِنْ تَحْتِيْ أَفَلَا تُبْصِرُوْنَ". "أَمْ أَنَا خَيْرٌ مِنْ هٰذَا الَّذِيْ هُوَ مَهِيْنٌ وَلَا يَكَادُ يُبِيْنُ"! وَقَالَ فِرْعَوْنُ فِيْ رَزَانَةٍ وَحِلْمٍ : "يَاأَيُّهَا الْمَلَأُ مَا عَلِمْتُ لَكُمْ مِّنْ إِلٰهٍ غَيْرِيْ"!! كَأَنَّهٗ فَتَّشَ كَثِيْرًا وَفَكَّرَ كَثِيْرًا وَنَصَحَ لِقَوْمِهٖ - وَقَالَ فِيْ سَفَاهَةٍ وَجُنُوْنٍ : فَأَوْقِدْ لِيْ يَا هَامَانُ عَلَى الطِّيْنِ فَاجْعَلْ لِيْ صَرْحًا لَعَلِّيْ أَطَّلِعُ إِلٰى إِلٰهِ مُوْسٰى وَإِنِّيْ لَأَظُنُّهٗ مِنَ الْكَاذِبِيْنَ" وَأَوْقَدَ هَامَانُ عَلَى الطِّيْنِ وَبَنٰى صَرْحًا وَلٰكِنْ إِلٰى أَيْنَ؟ تَعِبَ هَامَانُ وَتَعِبَ الْبَنَّاؤُوْنَ وَنَفِدَ الطِّيْنُ وَالْآجُرُّ. وَلَا يَزَالُ فِرْعَوْنُ بَعِيْدًا لَمْ يَصِلْ إِلَى السَّحَابِ فَضْلًا عَنِ الْقَمَرِ . وَلَمْ يَصِلْ إِلَى الْقَمَرِ

فَضْلًا عَنِ الشَّمْسِ وَلَمْ يَصِلْ إِلَى الشَّمْسِ فَضْلًا عَنِ الْكَوَاكِبِ - وَلَمْ يَصِلْ إِلَى الْكَوَاكِبِ فَضْلًا عَنِ السَّمَاءِ وَخَابَ فِرْعَوْنُ وَخَجِلَ وَعَجَزَ فِرْعَوْنُ وَقَعَدَ. مِسْكِيْنٌ أَلَا يَدْرِى أَنَّ اللّٰهَ "خَلَقَ الْأَرْضَ وَالسَّمٰوَاتِ الْعُلٰى" "وَلَهُ مَا فِى السَّمٰوَاتِ وَمَا فِى الْأَرْضِ وَمَا بَيْنَهُمَا وَمَا تَحْتَ الثَّرٰى". "وَهُوَ الَّذِىْ فِى السَّمَاءِ إِلٰهٌ وَفِى الْأَرْضِ إِلٰهٌ". وَلَمْ يَجِدْ فِرْعَوْنُ حِيْلَةً إِلَّا أَنْ يَقْتُلَ مُوْسٰى وَحُجَّتُهُ أَنَّ مُوْسٰى يُظْهِرُ فِى الْأَرْضِ الْفَسَادَ - "وَقَالَ فِرْعَوْنُ ذَرُوْنِىْ أَقْتُلْ مُوْسٰى وَلْيَدْعُ رَبَّهُ، إِنِّىْ أَخَافُ أَنْ يُبَدِّلَ دِيْنَكُمْ أَوْ أَنْ يُظْهِرَ فِى الْأَرْضِ الْفَسَادَ".

## ফির'আওনের নির্বুদ্ধিতা

মূসার ব্যাপারে ফির'আওন খুব উদ্বিগ্ন হয়ে পড়লো। এমনকি তার আরামের ঘুম হারাম হয়ে গেল। খাওয়া দাওয়া কিছুই তার ভাল লাগছিলনা। তদুপরি অন্যরা তাকে উস্কে দিয়ে বললো, মূসা ও তার অনুসারীরা আপনাকে ও আপনার উপাস্যদেরকে ত্যাগ করে যমীনে বিশৃঙ্খলা সৃষ্টি করবে, আর আপনি চেয়ে চেয়ে দেখবেন?! তখন ফির'আওন রাগে অগ্নিশর্মা হয়ে বললো, আমি তাদের পুত্র সন্তানদেরকে হত্যা করবো এবং কন্যা সন্তানদেরকে জীবিত রাখবো। আর আমরাতো তাদের উপর প্রবল। ফির'আওন বনী ইসরাঈল ও মিসরবাসীকে মূসা (আঃ) থেকে বিরত রাখার জন্য সর্ব প্রকার কলা কৌশল অবলম্বন করলো। "ফলে সে কওমের মাঝে ঘোষণা দিয়ে বললো, মিসরের রাজত্ব কি আমার নয়? এসব নদী নালা আমার হুকুমে প্রবাহিত হয় তোমরা কি তা দেখনা?

"আমিতো ঐ ব্যক্তি হতে শ্রেষ্ঠ, যে হীন এবং স্পষ্টভাবে কথা বলতে পারেনা। ফির'আওন গাম্ভীর্য ও সহনশীলতার সাথে বললো., "হে পারিষদবর্গ! আমি ছাড়া তোমাদের কোন মা'বুদ আছে বলে আমার জানা নেই"!! যেন সে জাতির মঙ্গল কামনায় অনেক চিন্তাভাবনা ও অনুসন্ধান করেছে। তাই সে নির্বোধ ও উম্মাদের ন্যায় বললো, হে হামান! ইট তৈরী করো এবং একটি সুউচ্চ ভবন নির্মাণ করো। যেন আমি মূসার প্রভূ পর্যন্ত পৌঁছতে পারি। অবশ্য আমি তাকে মিথ্যাবাদী মনে করি। হামান ইট প্রস্তুত করে একটি ভবন তৈরী করলো। কিন্তু কত দূর? হামান ও রাজ মিস্ত্রিরা ক্লান্ত হয়ে পড়লো। ইট-সুরকি শেষ হয়ে গেল।

কিন্তু ফির'আওন দূরেই রয়ে গেল। চন্দ্র পর্যন্ত পৌঁছা দুরের কথা মেঘ পর্যন্তও পৌঁছতে পারলোনা। সূর্য পর্যন্ত পৌছাত দূরের কথা, চন্দ্র পর্যন্ত ও পৌছতে পারলোনা। তারকা পর্যন্ত পৌঁছাত দূরের কথা, সূর্য পর্যন্ত ও পৌছতে পারলোনা। আকাশ পর্যন্ত পৌঁছাত দূরের কথা, তারকা পর্যন্তও পৌছতে পারলোনা। ফির'আওন ব্যর্থ হলো এবং লজ্জিত ও অপারক হয়ে থেমে গেল। হতভাগা ফির'আওন! সেকি জানেনা যে, আল্লাহ্ সুউচ্চ আকাশ ও যমীনের সৃষ্টিকর্তা। নভোমন্ডল, ভূমন্ডল ও এতদুভয়ের মাঝে যা কিছু আছে এবং ভূগর্ভে যা আছে সব তাঁরই।" আসমান ও যমীনে তিনিই একমাত্র মা'বুদ। মূসাকে হত্যা করা ব্যতীত ফির'আওন আর কোন উপায় খুঁজে পেলনা। তার যুক্তি হলো, ফির'আওন যমীনে বিশৃঙ্খলা সৃষ্টি করে। "ফির'আওন বললো, আমাকে ছেড়ে দাও, আমি মূসাকে হত্যা করে ফেলবো, ডাকুক সে তার প্রতিপালককে। আমার আশঙ্কা হচ্ছে যে, সে তোমাদের ধর্ম পরিবর্তন করে ফেলবে, কিংবা পৃথিবীতে অশান্তি সৃষ্টি করবে।

## إِعْرَابُ الْكَلَامِ

(لَهُ مَا فِى السَّمٰوٰتِ وَالْأَرْضِ وَمَا بَيْنَهُمَا وَمَا تَحْتَ الثَّرٰى)

(لَهُ) مَمْلُوْكٌ শিবহুল ফে'য়েলের সাথে মুতা'য়াল্লেক হয়ে অগ্রবর্তী খবর, (مَا) ইসমে মাওসূল, (فِىْ) হরফে জর, (اَلسَّمٰوٰتِ) মা'তুফ 'আলাইহ, (واو) হরফে 'আতফ, (اَلْأَرْض) মা'তুফ, উভয় মিলে মাজরূর, তারপর জর মাজরূর মিলে يُوْجَدُ ফে'য়েলে মাহযুফের সাথে মুতা'য়াল্লেক হয়ে সিলা, ইসমে মাওসূল ও সিলা মিলে মা'তুফ 'আলাইহ, (وَمَا بَيْنَهُمَا) ইসমে মাওসূল ও সিলা মিলে মা'তুফ, (وَمَا تَحْتَ الثَّرٰى) অভিন্ন তারকীব হয়ে মা'তুফ, অতঃপর মা'তুফ 'আলাইহ তার দুই মা'তুফকে নিয়ে জুমলায়ে 'আতেফা হয়ে পশ্চাৎবর্তী মুবতাদা, পরিশেষে মুবতাদা ও খবর মিলে জুমলায়ে ইসমিয়া হয়েছে।

(أَمَّا) - শব্দটি মূলত হরফে শর্ত এবং শর্তের স্থলবর্তী। যেমন, (فَأَمَّا ثَمُوْدُ فَأُهْلِكُوْا بِالطَّاغِيَةِ) -(أَمَّا) এই বাক্যটির مَهْمَا يَكُنْ مِنْ شَيْءٍ স্থলবর্তী। (مَهْمَا) হরফে শর্ত, (يَكُنْ) ফে'য়েল (بِ), অতিরিক্ত অব্যয়, (شَيْءٍ) ফা'য়েল, সবগুলো মিলে শর্ত, (ثَمُود) মুবতাদা (ف) جَزَائِيَّة - (أُهْلِكُوْا بِالطَّاغِيَةِ) ফে'য়েল, নায়েবুল ফা'য়েল ও মুতা'য়াল্লেক মিলে জুমলা হয়ে খবর, মুবতাদা ও খবর মিলে জাযা। পরিশেষে শর্ত ও জাযা মিলে জুমলায়ে শরতিয়া হয়েছে।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) كَيْفَ أَصْبَحَتْ حَالُ فِرْعَوْنَ بِأَمْرِ مُوْسٰى؟

(٢) مَاذَا قَالَ الآخَرُوْنَ لِيُثِيْرُوا غَضَبَ فِرْعَوْنَ؟

(٣) غَضِبَ فِرْعَوْنُ وَثَارَ وَمَاذَا قَالَ؟

(٤) أَأَعْلَنَ فِرْعَوْنُ أَنْ يُقَتِّلَ أَبْنَاءَهُمْ وَيَسْتَحْيِيَ نِسَاءَهُمْ؟

(٥) مَاذَا فَعَلَ فِرْعَوْنُ لِيَصُدَّ بَنِيْ إِسْرَائِيْلَ عَنْ مُوْسٰى؟

(٦) مَاذَا قَالَ فِرْعَوْنُ فِيْ رَزَانَةٍ وَحِلْمٍ؟

(٧) مَاذَا قَالَ فِرْعَوْنُ فِيْ سَفَاهَةٍ وَجُنُوْنٍ؟

(٨) مَنْ أَمَرَهُ فِرْعَوْنُ أَنْ يَجْعَلَ لَهُ صَرْحًا؟

(٩) هَلِ اسْتَطَاعَ فِرْعَوْنُ أَنْ يَصِلَ إِلَى الْقَمَرِ؟

(١٠) هَلِ اسْتَطَاعَ فِرْعَوْنُ أَنْ يَصِلَ إِلَى الشَّمْسِ؟

(١١) هَلِ اسْتَطَاعَ فِرْعَوْنُ أَنْ يَصِلَ إِلَى الْكَوَاكِبِ؟

(١٢) هَلِ اسْتَطَاعَ فِرْعَوْنُ أَنْ يَصِلَ إِلَى السَّمَاءِ؟

(١٣) بِمَ احْتَجَّ فِرْعَوْنُ لِيُبِيْحَ قَتْلَ مُوْسٰى؟

(١٤) مَنْ مِنْهُمَا مُفْسِدٌ فِي الْأَرْضِ وَمَنْ مِنْهُمَا مُصْلِحٌ فِيْهَا؟

(١٥) أَلَيْسَ فِرْعَوْنُ سَاعِيًا لِيَنْشُرَ فِي الْأَرْضِ فَسَادًا؟

## شَرْحُ الْكَلِمَاتِ (٢٩)

آلٌ - বংশ, পরিবার। (ن) رُشْدًا - সৎপথ লাভ করা। (ن)- كِتْمَانًا গোপন করা। (سَبِيْلَهُ) تَخْلِيَةٌ - মুক্তি দেওয়া। (بِهٖ- ف) وَقْعًا - হামলা করা। إِيْذَاءٌ - কষ্ট দেওয়া। وَيْلٌ - ধ্বংস, বিনাশ। وَيْلَكَ - তোমার অমঙ্গল হোক, জাহান্নামে যাও। (بِهٖ) إِغْتِرَارًا - প্রতারিত হওয়া। (عَلٰى- ف) ظُهُوْرًا - প্রাধান্য বিস্তার করা। بَأْسٌ - ক্ষতি, ভয়ংকর আযাব। لَابَأْسَ - ঠিক আছে। شَدِيْدُ الْبَأْسِ - পরাক্রমশালী। عَاقِبَةٌ ব-ব عَوَاقِبُ - ফল, পরিণাম। عِقَابًا - শাস্তি দেওয়া। مَصِيْرٌ ব-ব مَصَائِرُ প্রত্যাবর্তন স্থল, পরিণতি। حِزْبٌ ব-ব أَحْزَابٌ দল, অজিফা। دَأْبٌ - অভ্যাস, অবস্থা। إِغْنَاءٌ - ব্যস্ত রাখা, عَنْهُ কাজে আসা। خَلِيْلٌ ব-ব أَخِلَّاءُ - অকৃত্রিম বন্ধু। (ض) نَسَبًا - বংশ উল্লেখ করা। نِسْبَةٌ - অনুপাত,

হার। بِالنِّسْبَةِ إِلَى - অনুপাতে। فَزَعًا (س) - ভয় পাওয়া, ঘাবড়ে যাওয়া। تَفْزِيعًا - ভয় দেখানো। إِدْبَارًا - প্রস্থান করা। وَلَّى مُدْبِرًا - পৃষ্ঠ প্রদর্শন করা। دُبُرٌ ব-ব أَدْبَارٌ - নিতম্ব, শেষ। دُبُرَ الصَّلَاةِ - নামাযের শেষে।

## مُؤْمِنُ آلِ فِرْعَوْنَ

وَ لَمَّا أَرَادَ فِرْعَوْنُ أَنْ يَقْتُلَ مُوسَى قَامَ رَجُلٌ مِنْ آلِ فِرْعَوْنَ يَكْتُمُ إِيمَانَهُ وَقَالَ : "أَتَقْتُلُونَ رَجُلًا أَنْ يَقُولَ رَبِّيَ اللّٰهُ وَقَدْ جَاءَكُمْ بِالْبَيِّنٰتِ مِنْ رَبِّكُمْ" وَقَالَ الرَّجُلُ الرَّشِيدُ مِنْ آلِ فِرْعَوْنَ : لِمَاذَا تَتَعَرَّضُونَ لِمُوسَى وَلِمَاذَا تُؤْذُونَهُ؟ إِذَا لَمْ تُؤْمِنُوا بِهِ فَاتْرُكُوهُ وَشَأْنَهُ وَخَلُّوا سَبِيلَهُ "إِنْ يَكُ كَاذِبًا فَعَلَيْهِ كِذْبُهُ" وَ إِذَا آذَيْتُمُوهُ وَوَقَعْتُمْ بِهِ وَكَانَ نَبِيًّا فَلَكُمُ الْوَيْلُ وَإِنْ يَكُ صَادِقًا يُصِبْكُمْ بَعْضُ الَّذِي يَعِدُكُمْ" وَيَا إِخْوَانِي لَا تَغْتَرُّوا بِمُلْكِكُمْ، وَلَاتَغْتَرُّوا بِقُوَّتِكُمْ وَجُنُودِكُمْ. وَ يَاقَوْمِ لَكُمُ الْمُلْكُ الْيَوْمَ ظَاهِرِينَ فِي الْأَرْضِ فَمَنْ يَنْصُرُنَا مِنْ بَأْسِ اللّٰهِ إِنْ جَاءَنَا ؟!" وَكَانَ جَوَابُ فِرْعَوْنَ أَنْ قَالَ : "مَا أُرِيكُمْ إِلَّا مَا أَرَى وَمَا أَهْدِيكُمْ إِلَّا سَبِيلَ الرَّشَادِ" وَأَرَادَ الرَّجُلُ الرَّشِيدُ أَنْ يُحَذِّرَ قَوْمَهُ سُوءَ الْعَاقِبَةِ وَمَصِيرَ الظَّالِمِينَ فَقَالَ : "وَ يَاقَوْمِ إِنِّي أَخَافُ عَلَيْكُمْ مِثْلَ يَوْمِ الْأَحْزَابِ مِثْلَ دَأْبِ قَوْمِ نُوحٍ وَعَادٍ وَثَمُودَ وَالَّذِينَ مِنْ بَعْدِهِمْ وَمَا اللّٰهُ يُرِيدُ ظُلْمًا لِلْعِبَادِ" وَخَوَّفَهُمُ الرَّجُلُ الرَّشِيدُ يَوْمَ الْقِيَامَةِ - وَمَا يَوْمُ الْقِيَامَةِ؟ "يَوْمَ يَفِرُّ الْمَرْءُ مِنْ أَخِيهِ وَأُمِّهِ وَأَبِيهِ، وَصَاحِبَتِهِ وَبَنِيهِ، لِكُلِّ امْرِئٍ مِنْهُمْ يَوْمَئِذٍ شَأْنٌ يُغْنِيهِ". الْأَخِلَّاءُ يَوْمَئِذٍ بَعْضُهُمْ لِبَعْضٍ عَدُوٌّ إِلَّا الْمُتَّقِينَ "وَلَا أَنْسَابَ بَيْنَهُمْ يَوْمَئِذٍ وَلَايَتَسَاءَلُونَ" يَوْمَ يُنَادِي الْمَلِكُ الْجَبَّارُ : "لِمَنِ الْمُلْكُ الْيَوْمَ،

لِلّٰهِ الْوَاحِدِ الْقَهَّارِ". يَوْمَ يَفْزَعُ النَّاسُ وَيَصْرَخُوْنَ وَيُنَادِى بَعْضُهُمْ بَعْضًا، وَيَوْمَ يُوَلُّوْنَ مُدْبِرِيْنَ مَالَهُمْ مِنَ اللّٰهِ مِنْ عَاصِمٍ. فَقَالَ الرَّجُلُ الرَّشِيْدُ : "وَيَا قَوْمِ إِنِّىْ أَخَافُ عَلَيْكُمْ يَوْمَ التَّنَادِ، يَوْمَ تُوَلُّوْنَ مُدْبِرِيْنَ مَا لَكُمْ مِنَ اللّٰهِ مِنْ عَاصِمٍ، وَمَنْ يُضْلِلِ اللّٰهُ فَمَا لَهُ مِنْ هَادٍ". وَقَالَ الرَّجُلُ الرَّشِيْدُ: إِنَّ اللّٰهَ قَدْ وَهَبَكُمْ نِعْمَةً وَلٰكِنَّكُمْ مَا عَرَفْتُمْ فَضْلَهَا وَمَا قَدَّرْتُمُوْهَا حَقَّ قَدْرِهَا حَتّٰي إِذَا ذَهَبَتْ تَأَسَّفْتُمْ عَلَيْهَا - ذٰلِكَ يُوْسُفُ النَّبِىُّ عَلَيْهِ صَلَاةُ اللّٰهِ وَسَلَامُهُ الَّذِىْ مَا عَرَفْتُمُوْهُ وَلَمْ تُقَدِّرُوْهُ قَدْرَهُ - وَلٰكِنَّهُ لَمَّا مَاتَ قُلْتُمْ سُبْحَانَ اللّٰهِ نَبِىٌّ وَلَا كَيُوْسُفَ مَلِكٌ وَلَا كَيُوْسُفَ! رَجُلٌ وَلَاكَيُوْسُفَ! وَمَنْ لَنَا بِنَبِيٍّ بَعْدَهُ؟! مَنْ لَنَا بِمِثْلِهِ؟! أَبَدًا! لَنْ يَأْتِىَ مِثْلُهُ! "وَلَقَدْ جَاءَكُمْ يُوْسُفُ مِنْ قَبْلُ بِالْبَيِّنٰتِ فَمَا زِلْتُمْ فِىْ شَكٍّ مِمَّا جَاءَكُمْ بِهٖ حَتّٰى إِذَا هَلَكَ قُلْتُمْ لَنْ يَبْعَثَ اللّٰهُ مِنْ بَعْدِهٖ رَسُوْلًا" كَذٰلِكَ تَفْعَلُوْنَ بَعْدَ هٰذَا النَّبِىِّ أَيْضًا! وَتَنْدَمُوْنَ!

## ফির'আওন বংশের এক মুমিন বললো

ফির'আওন যখন মূসা (আঃ) কে হত্যা করার সিদ্ধান্ত করলো, তখন ফির'আওন পরিবারের গোপনে ঈমান আনয়নকারী এক ব্যক্তি দাঁড়িয়ে বললো, তোমরা কি একজন লোককে এজন্য হত্যা করবে যে, সে বলে আমার প্রতিপালক আল্লাহ্, অথচ সে তোমাদের প্রতিপালকের নিকট থেকে সুস্পষ্ট প্রমাণসহ তোমাদের নিকট এসেছে? ভাল লোকটি বললো, তোমরা কেন মূসার পিছনে লেগেছো এবং তাকে কষ্ট দিচ্ছ? তোমরা যদি তার প্রতি ঈমান না আন তাহলে তাকে তার অবস্থায় ছেড়ে দাও। কারণ " সে যদি মিথ্যাবাদী হয় তাহলে তার মিথ্যাবাদিতার জন্য সেই দায়ী হবে। তোমরা যদি তাকে কষ্ট দাও, কিংবা তার ক্ষতি কর, আর তিনি নবী হন তাহলে তোমাদের ধ্বংস অনিবার্য। "আর যদি সে সত্যবাদী হয় তাহলে সে তোমাদেরকে যে শাস্তির কথা বলে তার কিছুতো তোমাদের উপর আপতিত হবেই।

অতএব ভায়েরা! রাজত্ব ও সৈন্য বাহিনীর শক্তির কারণে ধোকায় পড়োনা। "হে আমার সম্প্রদায়! আজ কর্তৃত্ব তোমাদের, দেশে তোমরাই প্রবল, কিন্তু

আমাদের উপর আল্লাহ্‌র শাস্তি এসে পড়লে কে আমাদেরকে সাহায্য করবে?!" ফির'আওন উত্তরে বললো "আমি যা বুঝি তোমাদেরকে তাই বলছি। আমি তোমাদেরকে কেবল সৎ পথই দেখিয়ে থাকি।" সুবোধ লোকটি কওমকে ভয়াবহ শাস্তি ও যালেমদের আবাসস্থল সম্পর্কে সতর্ক করার উদ্দেশ্যে বললেন, 'হে আমার সম্প্রদায়! আমি তোমাদের জন্য পূর্ববর্তী সম্প্রদায় সমূহের শাস্তির দিনের অনুরূপ দুর্দিনের আশংকা করছি। যেমন ঘটেছিল নূহ, 'আদ, ছামূদ এবং তাদের পূর্ববর্তীদের ক্ষেত্রে। আল্লাহ্‌তো বান্দাদের প্রতি কোন যুলুম করতে চাননা। সুবোধ লোকটি তাদেরকে কিয়ামত দিবসের ভয় দেখালেন। কিয়ামত দিবসের পরিচয় কী? "যেদিন মানুষ তার আপন ভাই, মাতা-পিতা ও স্ত্রী-পুত্র থেকে পালাবে।" "সেদিন প্রত্যেকে নিজ নিজ বিষয় নিয়ে ব্যতিব্যস্ত থাকবে।" সেদিন মুত্তাকীগণ ব্যতীত বন্ধুরা একে অপরের শত্রুতে পরিণত হবে।" সেদিন কোন বংশ পরিচয় চলবেনা এবং একে অপরকে জিজ্ঞাসাও করবেনা।" সেদিন মহান প্রতাপশালী বাদশাহ ঘোষণা করবেন, আজ রাজত্ব কার? "পরাক্রমশালী এক আল্লাহ্‌র। সেদিন মানুষ ভয়ে চিৎকার করে একে অপরকে ডাকাডাকি করবে এবং পৃষ্ঠ প্রদর্শন করে পালাবে। কিন্তু আল্লাহ্‌র মোকাবেলায় তাদের কোন সাহায্যকারী থাকবেনা।

সুবোধ লোকটি বললো, "হে আমার সম্প্রদায়! আমি তোমাদের জন্য আর্তনাদ দিবসের আশংকা করি।" যেদিন তোমরা পশ্চাৎ ফিরে পলায়ণ করতে চাবে। আল্লাহ্‌র শাস্তি থেকে তোমাদেরকে রক্ষা করার কেউ থাকবেনা। আল্লাহ্ যাকে পথভ্রষ্ট করেন তার কোন পথ প্রদর্শক নেই।" সুবোধ লোকটি আরও বললো, আল্লাহ্ তোমাদেরকে নে'য়ামত দান করেছেন, কিন্তু তোমরা তার মর্যাদা বুঝোনি এবং তার যথাযথ হক আদায় করোনি। অবশেষে যখন এই নে'য়ামত হাত ছাড়া হয়ে যাবে তখন আক্ষেপ করবে। যেমন আল্লাহ্‌র নবী ইউসুফ (আঃ) তোমাদের কাছে এসেছিলেন, কিন্তু তোমরা তাঁকে চিননি এবং তাকে যথাযথ মূল্যায়ন করোনি। কিন্তু যখন তিনি ইন্তিকাল করলেন তখন তোমরা বলতে লাগলে, সোবহানাল্লাহ! ইউসুফের ন্যায় কোন নবী হতে পারেনা। ইউসুফের ন্যায় কোন বাদশা হতে পারেনা। ইউসুফের মত কোন মানুষ হতে পারেনা। তাঁর পরে তাঁর মত নবী কে পাঠাবেন? তাঁর পরে তাঁর মত নবী কোথায় পাবো? কখনওনা। তাঁর মত নবী আর কিছুতেই আসবেনা।

"ইতিপূর্বে ইউসুফ (আঃ) স্পষ্ট নিদর্শনসহ তোমাদের কাছে এসেছিলেন। কিন্তু তাঁর আনিত বিষয়ে তোমরা বারবার সন্দেহ পোষণ করতে। পরিশেষে যখন ইউসুফের ওফাত হলো তখন তোমরা বলেছিলে, তাঁর পরে আল্লাহ্ আর কোন রাসুল প্রেরণ করবেননা। তদ্রুপ এই নবীর পরেও তোমরা একই মন্তব্য করবে ও অনুতপ্ত হবে।

## إِعْرَابُ الْكَلَامِ

(سُبْحَانَ اللّٰهِ نَبِيٌّ وَلَاكَيُوسُفَ)

(سُبْحَانَ) মুজাফ, (اَللّٰه) মুজাফ ইলাইহ, উভয় মিলে (أُسَبِّحُ) ফে'য়েলে মাহযূফ থেকে মাফ'উলে মুতলাক হয়েছে। পরিশেষে ফে'য়েল, ফা'য়েল ও মাফ'উলে মুতলাক মিলে জুমলায়ে ফে'লিয়া। (نَبِيٌّ) খবর, এর পূর্বে هو মুবতাদা উহ্য আছে, অতঃপর মুবতাদাও খবর মিলে জুমলায়ে ইসমিয়া হয়ে মা'তুফ 'আলাইহ, (واو) হরফে আত্ফ, পরবর্তী বাক্যটি এভাবে ছিল وَلَا نَبِيٌّ كَائِنٌ كَيُوسُفَ - (لَا) اَلنَّافِيَةُ لِلْجِنْسِ - (نَبِيَّ) তার ইসম, (كَيُوسُفَ) জর-মাজরূর মিলে শিবহুল ফে'য়েলের সাথে মুতা'য়াল্লেক হয়ে খবর। অবশেষে لَا তার ইসম ও খবরকে নিয়ে জুমলায়ে ইসমিয়া হয়ে মা'তুফ হয়েছে।

(أَهْلًا وَ سَهْلًا) - (أَهْلًا) শব্দটি মূলত ছিল, اَتَيْتَ أَهْلًا ফে'য়েল, ফা'য়েল ও মাফ'উলে বিহী মিলে اَلْجُمْلَةُ الْفِعْلِيَّةُ হয়েছে।। তদ্রুপ (سَهْلًا) মূলত وَطِئْتَ سَهْلًا ছিল। এক্ষেত্রে ও পূর্ববর্তী তারকীব প্রযোজ্য হবে।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) مَاذَا قَالَ الرَّجُلُ الْمُؤْمِنُ يَكْتُمُ إِيْمَانَهُ؟

(٢) هَلْ عَرَفَ فِرْعَوْنُ أَنَّ الرَّجُلَ آمَنَ بِاللّٰهِ؟

(٣) مِمَّ مَنَعَ الرَّجُلُ الرَّشِيْدُ النَّاسَ؟

(٤) أَمِنَ أَنْ يَغْتَرُّوْا بِالْمُلْكِ وَالْقُوَّةِ مَنَعَهُمْ ؟

(٥) مَاذَا أَجَابَ فِرْعَوْنُ بَعْدَ أَنْ سَمِعَ نَصِيْحَةَ الرَّجُلِ؟

(٦) مَاذَا قَالَ الرَّجُلُ الرَّشِيْدُ لِيُحَذِّرَ قَوْمَهُ سُوْءَ الْعَاقِبَةِ وَمَصِيْرَ الظَّالِمِيْنَ؟

(٧) بَيِّنْ أَحْوَالَ يَوْمِ الْقِيَامَةِ فِيْ ضَوْءِ الْقُرْآنِ الْكَرِيْمِ؟

(٨) مَاذَا يَقُوْلُ الْمَلِكُ الْجَبَّارُ يُنَادِيْ النَّاسَ يَوْمَ الْقِيَامَةِ؟

(٩) أَيُمْكِنُ لِأَحَدٍ أَنْ يَهْدِيَ مَنْ أَضَلَّهُ اللّٰهُ؟

(١٠) أَيُمْكِنُ لِأَحَدٍ أَنْ يُضِلَّ مَنْ هَدَاهُ اللّٰهُ ؟

(١١) مَاذَا قَالَ الرَّجُلُ الرَّشِيْدُ يُذَكِّرُ نِعْمَةَ اللّٰهِ؟

(١٢) أَيُقَدِّرُ النَّاسُ نِعْمَةَ اللّٰهِ إِذَا نَالُوْا ؟

(١٣) أَيَتَأَسَّفُ النَّاسُ عَلَى النِّعْمَةِ إِذَا فَقَدُوا؟

(١٤) هَلْ عَرَفَ النَّاسُ قَدْرَ يُوسُفَ فِي حَيَاتِهِ؟

(١٥) مَاذَا قَالَ النَّاسُ مُتَأَسِّفِينَ بَعْدَ مَوْتِ يُوسُفَ؟

(١٦) كَمْ قِسْمًا "لِكَمْ" أُذْكُرْ كُلَّ قِسْمٍ مُمَثِّلًا؟

## شَرْحُ الْكَلِمَاتِ (২৮)

(ن) بَذْلًا - ব্যয় করা। যেমন بَذَلَ كُلَّ مَا فِي وُسْعِهِ - সে সাধ্যমত চেষ্টা করেছে। بِذْلَةٌ - ব-ব بِذَلٌ - কাজের পোশাক। (س) وُدًّا - ভালবাসা। (س) سَكْرَانًا - নেশাগ্রস্ত হওয়া। سَكْرَانُ ব-ব سُكَارَى - নেশাগ্রস্ত, মাতাল। حُلُمٌ ব-ব أَحْلَامٌ স্বপ্ন। (ن) حُلُمًا - স্বপ্ন দেখা। যেমন يَحْلُمُ لِمُسْتَقْبَلٍ مُشْرِقٍ - সে উজ্জ্বল ভবিষ্যতের স্বপ্ন দেখে। (اَلْوَلَدُ) - বালেগ হওয়া। ظِلٌّ ব-ব ظِلَالٌ - ছায়া। ظِلٌّ زَائِلٌ - অপসৃয়মান ছায়া। أَنَا أَقْضِي حَيَاتِي تَحْتَ ظِلِّ اللُّغَةِ الْعَرَبِيَّةِ আরবী ভাষার ছায়া তলে আমার জীবন কাটাব। مَتَاعٌ - ব-ব أَمْتِعَةٌ - ভোগের সামগ্রী। مُبَالَغَةٌ (فى) - অতিরিক্ত করা। لَا جَرَمَ - অবশ্যই, নিঃসন্দেহে। (ك) بَلَادَةٌ স্থুল বুদ্ধির অধিকারী হওয়া। بَلِيدٌ - স্থুল বুদ্ধিসম্পন্ন। (إِلى) تَفْوِيضًا সোপর্দ করা। (ض) وِقَايَةٌ - রক্ষা করা। نُونُ الْوِقَايَةِ -(ফে'য়েলকে কাসরা থেকে) রক্ষাকারী নূন। (بِهِ- ن) حَوْقًا - বেষ্টন করা। دَارُ الْقَرَارِ - স্থায়ী আবাস।

## نَصِيحَةُ الرَّجُلِ

وَوَعَظَ الرَّجُلُ قَوْمَهُ وَبَذَلَ لَهُمْ وُدَّهُ وَنَصِيحَتَهُ - "وَقَالَ الَّذِي آمَنَ يَاقَوْمِ اتَّبِعُونِ أَهْدِكُمْ سَبِيلَ الرَّشَادِ" وَعَلِمَ الرَّجُلُ الرَّشِيدُ أَنَّ الْقَوْمَ فِي سَكْرَةٍ مِنَ الْحَيَاةِ الدُّنْيَا - وَأَنَّ فِرْعَوْنَ مَغْرُورٌ بِمُلْكِهِ وَقُوَّتِهِ - وَلٰكِنَّ هٰذِهِ الْحَيَاةَ حُلُمٌ مِنَ الْأَحْلَامِ وَأَنَّ الدُّنْيَا ظِلٌّ زَائِلٌ - وَعَرَفَ الرَّجُلُ مَا يَمْنَعُ الْقَوْمَ مِنْ إِتِّبَاعِ مُوسٰى، ذٰلِكَ بِأَنَّهُمْ سُكَارَى بِسَكْرَةِ الدُّنْيَا - وَالسَّكْرَانُ مَا يَسْمَعُ وَمَا يَشْعُرُ - ذٰلِكَ بِأَنَّهُمْ حَيْثُ لَا يَسْمَعُونَ صَوْتَ مُوسٰى - فَأَرَادَ أَنْ يُنَبِّهَهُمْ مِنْ غَفْلَتِهِمْ فَقَالَ : "يَا قَوْمِ إِنَّمَا هٰذِهِ الْحَيٰوةُ الدُّنْيَا مَتَعٌ وَإِنَّ الْآخِرَةَ

هِىَ دَارُ الْقَرَارِ" وَطَفِقَ الْجُهَّالُ مِنْ قَوْمِهِ يَدْعُوْنَهُ إِلَى الْكُفْرِ وَالشِّرْكِ وَيَدْعُوْنَهُ إِلَى دِيْنِ الآبَاءِ -فَإِذَا قَالَ لَهُمْ تَعَالَوْا إِلَى اللّٰهِ! قَالُوْا لَهُ ارْجِعْ إِلَى دِيْنِ الآبَاءِ! وَلَمَّا بَالَغُوْا فِى الدَّعْوَةِ قَالَ لَهُمْ : "وَيٰقَوْمِ مَالِىْ أَدْعُوْكُمْ إِلَى النَّجْوَةِ وَتَدْعُوْنَنِىْ إِلَى النَّارِ". "تَدْعُوْنَنِىْ لِأَكْفُرَ بِاللّٰهِ وَأُشْرِكَ بِهِ مَا لَيْسَ لِىْ بِهِ عِلْمٌ وَأَنَا أَدْعُوْ كُمْ إِلَى الْعَزِيْزِ الْغَفَّارِ - وَقَالَ لَهُمُ الرَّجُلُ الرَّشِيْدُ : أَىُّ نَبِيٍّ جَاءَ مِنْ آلِهَتِكُمْ؟ وَأَىُّ كِتَابٍ نَزَلَ؟ وَمَنْ دَعَا إِلَيْهِ؟- "أَسْمَاءٌ سَمَّيْتُمُوْهَا أَنْتُمْ وَآبَاؤُكُمْ مَا أَنْزَلَ اللّٰهُ بِهَا مِنْ سُلْطَانٍ " وَهٰؤُلَاءِ رُسُلُ اللّٰهِ دَعَوْا إِلَى اللّٰهِ، ذٰلِكَ إِبْرَاهِيْمُ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ وَيُوْسُفُ وَهٰذَا نَبِيُّ اللّٰهِ مُوْسٰى - وَفِىْ كُلِّ شَىْءٍ لَهُ آيَةٌ وَفِىْ كُلِّ مَكَانٍ لَهُ دَعْوَةٌ! "لَاجَرَمَ أَنَّمَا تَدْعُوْنَنِىْ إِلَيْهِ لَيْسَ لَهُ دَعْوَةٌ فِى الدُّنْيَا وَلَا فِى الْآخِرَةِ" وَلَمَّا يَئِسَ الرَّجُلُ مِنْ هِدَايَتِهِمْ وَسَئِمَ الرَّجُلُ مِنْ بِلَادَتِهِمْ تَرَكَهُمْ وَقَالَ لَهُمْ : "فَسَتَذْكُرُوْنَ مَا أَقُوْلُ لَكُمْ وَأُفَوِّضُ أَمْرِىْ إِلَى اللّٰهِ إِنَّ اللّٰهَ بَصِيْرٌ بِالْعِبَادِ" وَغَضِبَ النَّاسُ وَأَرَادَ آلُ فِرْعَوْنَ أَنْ يَقْتُلُوْهُ وَلٰكِنَّ اللّٰهَ عَصَمَهُ وَأَهْلَكَ أَعْدَاءَهُ - "فَوَقَاهُ اللّٰهُ سَيِّئَاتِ مَا مَكَرُوْا وَحَاقَ بِآلِ فِرْعَوْنَ سُوْءُ الْعَذَابِ "-

## সুবোধ লোকটির উপদেশ

সুবোধ লোকটি উপদেশ ও ভালবাসার মাধ্যমে তার কওমকে বুঝালেন। "মুমিন লোকটি বললো, হে আমার কওম! তোমরা আমার অনুসরণ কর। আমি তোমাদেরকে সঠিক পথ প্রদর্শন করবো।" সুবোধ লোকটি জানতো যে, কওম পার্থিব জীবনের নেশায় নেশাগ্রস্ত এবং ফির'আওন তার রাজত্ব ও শক্তি দ্বারা প্রতারিত। অথচ এই জীবন হলো স্বপ্ন ও অপসৃয়মান ছায়া। লোকটি জানতো, কওমের জন্য মূসার অনুসরণে যা প্রতিবন্ধক হচ্ছে তাহলো পার্থিব জীবনের নেশায় তাদের নেশাগ্রস্ত হওয়া। বলা বাহুল্য , নেশাগ্রস্ত ব্যক্তি না শুনে, না অনুভব করে। আরেকটি কারণ হলো , তারা এমন অবস্থায় ছিল যে, তারা মূসার কথা শুনতে পেতনা। তাই তিনি তাদেরকে উদাসীনতা থেকে সতর্ক করার উদ্দেশ্যে বললেন, "হে আমার সম্প্রদায়! এই পার্থিব জীবনতো অস্থায়ী

উপভোগের বস্তু এবং আখেরাতই হচ্ছে চিরস্থায়ী আবাস।" তখন তাঁর কওমের মূর্খরা তাকে শিরক, কুফর ও পূর্ব পুরুষের ধর্মের দিকে দা'ওয়াত দিতে লাগলো। যখন লোকটি তাদেরকে আল্লাহ্‌র দিকে আহ্‌বান করে, তখন তারা তাকে পূর্ব পুরুষের ধর্মের দিকে আহ্‌বান করে। যখন তারা দা'ওয়াতের ব্যাপারে বাড়াবাড়ি করলো, তখন তিনি তাদেরকে বললেন, 'হে আমার সম্প্রদায়! কী আশ্চর্য! আমি তোমাদেরকে ডাকছি মুক্তির দিকে, আর তোমরা আমাকে ডাকছো জাহান্নামের দিকে। তোমরা আমাকে বলছো আল্লাহ্‌কে অস্বীকার করতে ও তাঁর সমকক্ষ দাঁড় করাতে, যার সম্পর্কে আমার কোন জ্ঞান নেই। পক্ষান্তরে আমি তোমাদেরকে আহ্‌বান করছি পরাক্রমশালী ও ক্ষমাশীল আল্লাহ্‌র দিকে।"

ভাল লোকটি বললো, তোমাদের উপাস্যদের পক্ষ থেকে কোন নবী এসেছেন কি ? কোন কিতাব অবতীর্ণ হয়েছে কি? এবং কে সেদিকে আহ্‌বান করেছে? "এসব তোমাদের ও তোমাদের পূর্ব পুরুষদের মনগড়া কিছু নাম মাত্র। আল্লাহ্ এর সপক্ষে কোন প্রমাণ অবতীর্ণ করেননি।" ইব্রাহীম ও ইউসুফ (আঃ) প্রমুখ আল্লাহ্‌র দিকে আহ্‌বানকারী রাসূল ছিলেন। আর ইনি হলেন আল্লাহ্‌র নবী মূসা। প্রতিটি ক্ষেত্রে তাঁর প্রমাণ রয়েছে। প্রত্যেক স্থানেই তাঁর দাওয়াত চলছে। নিঃসন্দেহে তোমরা আমাকে যেদিকে আহ্‌বান করছো, দুনিয়া ও আখেরাতে কোথাও তারা আহবানযোগ্য নয়।" সুবোধ লোকটি যখন তাদের হেদায়াতের ব্যাপারে নিরাশ হলেন এবং তাদের নির্বুদ্ধিতায় অতিষ্ঠ হলেন, তখন তাদেরকে সম্বোধন করে বললেন, 'আমি তোমাদেরকে যা বলছি তোমরা তা অচিরেই স্মরণ করবে এবং আমি আমার বিষয় আল্লাহ্‌র সোপর্দ করছি; আল্লাহ্ তাঁর বান্দাদের প্রতি সবিশেষ দৃষ্টি রাখেন।" তখন ফির'আওন বংশের লোকেরা ক্রুদ্ধ হয়ে লোকটিকে হত্যা করতে চাইলো। কিন্তু আল্লাহ্ তা'য়ালা তাঁকে রক্ষা করলেন এবং তার শত্রুদেরকে ধ্বংস করে দিলেন।" অতঃপর আল্লাহ্ তাকে তাদের ষড়যন্ত্রের অনিষ্ট হতে রক্ষা করলেন এবং ফির'আওন সম্প্রদায়কে কঠিন শাস্তি পরিবেষ্টন করে নিল।

## إِعْرَابُ الْكَلَامِ

(فَوَقَاهُ اللّٰهُ سَيِّئَاتِ مَا مَكَرُوا وَحَاقَ بِآلِ فِرْعَوْنَ سُوْءُ الْعَذَابِ)

(وَقَى) ফে'য়েল, (اللّٰهُ) ফা'য়েল (سَيِّئَاتِ) মুজাফ, (مَا) الْمَصْدَرِيَّة (مَكَرُوْا) ফে'য়েল ও ফা'য়েল মিলে জুমলা হয়ে মাছদারে রূপান্তরিত হওয়ার পর মুজাফ ইলাইহ, মুজাফ ও মুজাফ ইলাইহ মিলে মাফ'উলে বিহী। অতঃপর সবগুলো মিলে জুমলা হয়ে মা'তুফুন আলাইহি, (واو) হরফে 'আতফ , (حَاقَ)ফে'য়েল, (بِ) অতিরিক্ত অব্যয় (آلِ فِرْعَوْنَ) মুজাফ-মুজাফুন ইলাইহ মিলে মাফউলে বিহী, (سُوْءُ الْعَذَابِ) মুজাফ-মুজাফ ইলাইহ মিলে ফা'য়েল, অতঃপর ফে'য়েল ফা'য়েল ও মাফ'উলেবিহী মিলে জুমলা হয়ে মা'তুফ হয়েছে।

لَنْ أَخُوْنَ (اَلْبَتَّةَ) - শব্দটি মূলত بَتًّا ছিল। অর্থ, কখনও না। ব্যবহার, مَفْعُوْل الْأَمَانَةَ الْبَتَّةَ এ বাক্যে اَلْبَتَّةَ শব্দটি أَبِتْ ফে'য়েলে মাহযূফ থেকে مُطْلَق হয়েছে।

(بَدَل) - শব্দটি مَكَان এর স্থলে ব্যবহার হয় এবং তারকীবে মাফ'উলে ফীহি হয়। যেমন, حَضَرَ النَّائِبُ بَدَلَ الرَّئِيْسِ এ বাক্যে بَدَل শব্দটি মাফ'উলে ফীহি হয়েছে।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) مَاذَا قَالَ الرَّجُلُ الْمُؤْمِنُ يَعِظُ قَوْمَهُ؟

(٢) لِمَ امْتَنَعَ النَّاسُ مِنِ اتِّبَاعِ مُوْسٰى؟

(٣) أَكَانَ الْقَوْمُ فِيْ سَكْرَةٍ مِنَ الْحَيَاةِ الدُّنْيَا؟

(٤) أَكَانَ فِرْعَوْنُ مَغْرُوْرًا بِمُلْكِهِ وَقُوَّتِهِ؟

(٥) هَلْ دَعَا الرَّجُلُ قَوْمَهُ إِلٰى أَنْ يَتَّبِعُوْا مُوْسٰى؟

(٦) أَيُّ شَيْءٍ مَنَعَ الْقَوْمَ مِنِ اتِّبَاعِ مُوْسٰى؟

(٧) مَاذَا فَعَلَ الرَّجُلُ الرَّشِيْدُ لِيُنَبِّهَ قَوْمَهُ ؟

(٨) إِلٰى أَيْنَ دَعَاهُ الْجُهَّالُ مِنْ قَوْمِهِ؟

(٩) مَاذَا قَالَ الرَّجُلُ لَمَّا بَالَغَ الْقَوْمُ فِي الدَّعْوَةِ ؟

(١٠) مَنْ دَعَا إِلٰى النَّجَاةِ وَمَنْ دَعَا إِلٰى النَّارِ؟

(١١) مَاذَا فَعَلَ الرَّجُلُ الرَّشِيْدُ بَعْدَ أَنْ أَيِسَ مِنْ هِدَايَتِهِمْ؟

(١٢) سَعٰى الْقَوْمُ أَنْ يَقْتُلُوا الرَّجُلَ الرَّشِيْدَ فَهَلْ نَجَحُوْا فِيْ سَعْيِهِمْ؟

(١٣) إِلٰى أَيْنَ يَعُوْدُ الضَّمِيْرُ الْمَنْصُوْبُ فِيْ قَوْلِهِ تَعَالٰى "فَوَقَاهُ اللّٰهُ" الخ

## شَرْحُ الْكَلِمَاتِ (২৯)

مِنْ أَدْنَاهُ إِلٰى - শেষ প্রান্ত। إِلٰى أَقْصٰى حَدٍّ - শেষ সীমা পর্যন্ত। أَقْصٰى - عَلٰى - এক প্রান্ত থেকে আরেক প্রান্ত পর্যন্ত। مُجَاهَدَةٌ - জিহাদ করা, أَقْصَاهُ চাপ প্রয়োগ করা। مُصَاحَبَةٌ - সঙ্গী হওয়া। مَعْرُوْفٌ - ভালকাজ, অনুগ্রহ। لَا أَنْسٰى مَعْرُوْفَكَ - তোমার অনুগ্রহ ভুলবোনা। تَنْبِيْئًا - অবহিত করা। إِنْبَاءٌ - সংবাদ দেওয়া। نَبَأٌ ব-ব أَنْبَاءٌ সংবাদ। اِسْتِقَامَةٌ - সোজা হওয়া, অবিচল থাকা। تَبَرُّءٌ - নিঃসম্পর্কতা ঘোষণা করা। تَبْرِئَةٌ - নির্দোষ সাব্যস্ত করা। مَثَلٌ

(ك) شُجَاعَةً - ب-ب أَمْثَالٌ - দৃষ্টান্ত, উদাহরণ। ضَرْبُ الْأَمْثَالِ - প্রবাদ বাক্য। সাহসী হওয়া। شُجَاعٌ - বীর, সাহসী। مَرَاجِعُ ব-ব مَرْجِعٌ - প্রত্যাবর্তন স্থল। (ض) مِلْكًا - মালিক হওয়া। تَمْلِيكًا মালিক বানানো। تَصْفِيقًا - তালি বাজানো। اَلْيَدُ الْوَاحِدَةُ لَاتُصَفِّقُ এক হাতে তালি বাজেনা।

## زَوْجُ فِرْعَوْنَ

وَكَانَ فِرْعَوْنُ يَعْتَقِدُ أَنَّهُ مَلِكُ الْعُقُولِ كَمَا أَنَّهُ مَلِكُ الْأَجْسَامِ - وَأَنَّ لَهُ سُلْطَانًا عَلَى الْقُلُوبِ كَمَا أَنَّ لَهُ سُلْطَانًا عَلَى الْأَلْسِنَةِ - وَلَيْسَ لِأَحَدٍ فِي مِصْرَ أَنْ يَعْتَقِدَ شَيْئًا أَوْ يُؤْمِنَ بِشَيْءٍ إِلَّا بِإِذْنِهِ - وَكَانَ إِذَا آمَنَ أَحَدٌ بِمُوسَى فِي أَقْصَى مَمْلَكَةِ مِصْرَ جُنَّ جُنُونُ فِرْعَوْنَ - وَقَامَ فِرْعَوْنُ وَقَعَدَ، وَبَرَقَ فِرْعَوْنُ وَرَعَدَ- وَقَالَ كَيْفَ يَكُونُ لَهُ أَنْ يُؤْمِنَ بِمُوسَى قَبْلَ أَنْ آذَنَ لَهُ؟! يَعِيشُ فِي مَمْلَكَتِي وَيَعْصِينِي، وَيَأْكُلُ رِزْقِي وَيَكْفُرُنِي ؟! أَنَا أَوْلَى بِكُلِّ رَجُلٍ فِي مِصْرَ مِنْ نَفْسِهِ! وَيَنْسَى فِرْعَوْنُ أَنَّهُ يَعِيشُ فِي مَمْلَكَةِ اللّٰهِ وَيَعْصِيهِ وَيَأْكُلُ رِزْقَ اللّٰهِ وَيَكْفُرُبِهِ - وَأَرَاهُ اللّٰهُ آيَةً فِي بَيْتِهِ، آيَةً فِي أَهْلِهِ -أَرَاهُ اللّٰهُ أَنَّهُ مَلِكُ الْعُقُولِ كَمَا أَنَّهُ مَلِكُ الْأَجْسَامِ وَأَنَّ لَهُ سُلْطَانًا عَلَى الْقُلُوبِ كَمَا أَنَّ لَهُ سُلْطَانًا عَلَى الْأَلْسِنَةِ - وَأَنَّ اللّٰهَ يَحُولُ بَيْنَ الرَّجُلِ وَأَهْلِهِ، وَأَنَّ اللّٰهَ يَحُولُ بَيْنَ الْمَرْءِ وَقَلْبِهِ - دَخَلَ الْإِيمَانُ فِي بَيْتِ فِرْعَوْنَ وَهُوَ لَايَشْعُرُ وَلَا يَمْلِكُ شَيْئًا - وَآمَنَتْ امْرَأَةُ فِرْعَوْنَ بِاللّٰهِ وَكَفَرَتْ بِفِرْعَوْنَ - وَآمَنَتْ بِمُوسَى عَلَى رَغْمِ زَوْجِهِ مَلِكِ مِصْرَ - آمَنَتْ بِمُوسَى أَعْلَمِ خَلْقِ اللّٰهِ بِفِرْعَوْنَ وَأَحَبِّ النَّاسِ إِلَيْهِ - وَلَمْ يَصْنَعْ شُرْطَةُ فِرْعَوْنَ شَيْئًا وَلَمْ يَشْعُرُوا بِذٰلِكَ وَلَهُمْ شَامَّةُ النَّمْلِ وَعُيُونِ الْغُرَابِ - وَلَمْ يَشْعُرْ بِذٰلِكَ فِرْعَوْنُ وَهُوَ أَقْرَبُ النَّاسِ إِلَيْهَا - وَلَوْ عَلِمَ بِذٰلِكَ فِرْعَوْنُ مَاذَا

فَعَلَ؟ إِنَّهُ يَمْلِكُ الْجِسْمَ وَلٰكِنَّهُ لَا يَمْلِكُ الْعَقْلَ - وَإِنَّ لَهُ سُلْطَانًا
عَلٰى اللِّسَانِ وَلَيْسَ لَهُ عَلٰى الْقَلْبِ سُلْطَانٌ . وَلَيْسَ لِفِرْعَوْنَ
وَلَيْسَ لِأَحَدٍ فِي الدُّنْيَا أَنْ يَحُوْلَ بَيْنَ الْمَرْءِ وَقَلْبِهِ - إِنَّ لِفِرْعَوْنَ
حَقًّا عَلٰى زَوْجِهِ وَلٰكِنَّ حَقَّ اللّٰهِ أَكْبَرُ - عَلٰى الْمَرْأَةِ أَنْ تُطِيْعَ
زَوْجَهَا وَلٰكِنْ لَا طَاعَةَ لِمَخْلُوْقٍ فِيْ مَعْصِيَةِ الْخَالِقِ - عَلٰى الْوَلَدِ
أَنْ يُّطِيْعَ أَبَوَيْهِ وَأَنْ يَّكُوْنَ بِهِمَا بَارًّا رَشِيْدًا وَلٰكِنْ لَيْسَ لَهُ أَنْ
يُّطِيْعَهُمَا فِي الشِّرْكِ - "وَإِنْ جَاهَدَاكَ لِتُشْرِكَ بِيْ مَا لَيْسَ لَكَ بِهٖ
عِلْمٌ فَلَا تُطِعْهُمَا وَصَاحِبْهُمَا فِي الدُّنْيَا مَعْرُوْفًا وَّاتَّبِعْ سَبِيْلَ
مَنْ أَنَابَ إِلَيَّ ثُمَّ إِلَيَّ مَرْجِعُكُمْ فَأُنَبِّئُكُمْ بِمَا كُنْتُمْ
تَعْمَلُوْنَ"وَاسْتَقَامَتْ اِمْرَأَةُ فِرْعَوْنَ عَلٰى الْإِيْمَانِ، وَكَانَتْ تَعْبُدُ اللّٰهَ
فِيْ بَيْتِ عَدُوِّ اللّٰهِ - وَكَانَتْ تَخَافُ اللّٰهَ وَتَتَبَرَّأُ إِلَى اللّٰهِ مِمَّا
يَعْمَلُ فِرْعَوْنُ، وَرَضِيَ اللّٰهُ عَنْ اِمْرَأَةِ فِرْعَوْنَ وَأَنْجَاهَا اللّٰهُ مِنْ
فِرْعَوْنَ وَعَمَلِهٖ وَضَرَبَهَا اللّٰهُ مَثَلًا لِلْمُؤْمِنِيْنَ لِإِيْمَانِهَا
وَشَجَاعَتِهَا - "وَضَرَبَ اللّٰهُ مَثَلًا لِّلَّذِيْنَ آمَنُوا اِمْرَأَةَ فِرْعَوْنَ إِذْ
قَالَتْ رَبِّ ابْنِ لِيْ عِنْدَكَ بَيْتًا فِي الْجَنَّةِ وَنَجِّنِيْ مِنْ فِرْعَوْنَ
وَعَمَلِهٖ وَنَجِّنِيْ مِنَ الْقَوْمِ الظّٰلِمِيْنَ"

## ফির'আওন পত্নীর ঈমান গ্রহণ

ফির'আওন মনে করতো, সে যেমন মানুষের দেহের মালিক তেমনি সে তাদের বিবেকেরও মালিক। সে মনে করতো, মানুষের বাক শক্তির উপর যেমন তার ক্ষমতা রয়েছে, তেমনি তাদের অন্তরের উপরও তার ক্ষমতা রয়েছে। ফির'আওনের অনুমতি ব্যতীত কোন কিছু বিশ্বাস করার, কিংবা কারো প্রতি ঈমান আনার মিসরে কারো অধিকার ছিলনা। মিসরের দূরতম অঞ্চলেও যদি কেউ মূসার প্রতি ঈমান আনতো তাহলে ফির'আওনের মাথা খারাপ হয়ে যেত। আর সে বেসামাল হয়ে তর্জন গর্জন শুরু করে দিত এবং দম্ভভরে বলতো, আমার অনুমতি ব্যতীত সে কিভাবে মূসার প্রতি ঈমান আনতে পারে?! আমার রাজ্যে

বাস করে আমার অবাধ্যতা? আমার নুন খেয়ে অন্যের গুণ গাওয়া?! মিসরে আমি প্রত্যেকের ব্যাপারে তার নিজ সত্তার চেয়েও অধিক হকদার! অথচ ফির'আওন ভুলে গিয়েছে যে, সে আল্লাহ্‌র রাজ্যে বাস করে আল্লাহ্‌র নাফরমানী করছে এবং আল্লাহ্‌র দেওয়া রিযিক ভোগ করে আল্লাহ্‌কে অস্বীকার করছে। ফলে আল্লাহ্ তা'য়ালা ফির'আওনকে তার বাড়িতে তার পরিবারের মাঝেই নিদর্শন দেখালেন। আল্লাহ্ তাকে বুঝিয়ে দিলেন, আল্লাহ্ যেমন মানুষের দেহের মালিক তেমন তাদের বিবেকেরও মালিক এবং মানুষের বাকশক্তির নিয়ন্ত্রণ যেমন তার হাতে তেমন তাদের অন্তরের নিয়ন্ত্রণও তাঁর হাতে। তিনি ব্যক্তি ও তার পরিবারের মাঝে অন্তরায় হন, এমনকি ব্যক্তি ও তার অন্তরের মাঝেও অন্তরায় হন। ফির'আওনের অজান্তে তার গৃহে ঈমান প্রবেশ করলো, অথচ সে কিছুই করতে পারলোনা। ফির'আওনের স্ত্রী তাকে প্রত্যাখ্যান করে আল্লাহ্‌র প্রতি ঈমান আনলো। আল্লাহ্‌র সৃষ্টির মাঝে ফির'আওন সম্পর্কে সর্বাধিক জ্ঞাত এবং ফির'আওনের সবচেয়ে প্রিয়ব্যক্তি মূসার প্রতি ঈমান আনলো। শ্যেন দৃষ্টি সম্পন্ন পুলিশ বাহিনীর কিছু করাতো দূরের কথা তারা টের ও পেলনা। ফির'আওন তার সবচেয়ে কাছের ব্যক্তি হয়েও জানতে পারলোনা। আর জানলেও তার কী করার আছে? সেতো মানুষের দেহের মালিক, তাদের বিবেকের মালিক নয়। তার কর্তৃত্বতো মানুষের বাকশক্তির উপর, তাদের হৃদয়ের উপর নয়। ব্যক্তি ও তার অন্তরের মাঝে আড়াল হওয়ার ক্ষমতা এই পৃথিবীতে ফির'আওন বা অন্য কারো নেই। ফির'আওনের তার স্ত্রীর উপর অধিকার রয়েছে, কিন্তু আল্লাহ্‌র অধিকার তার চেয়ে বেশী। স্বামীর আনুগত্য করা স্ত্রীর কর্তব্য, কিন্তু স্রষ্টার অবাধ্য হয়ে সৃষ্টির আনুগত্য করা বৈধ নয়। সন্তানের উপর মাতা-পিতার আনুগত্য করা এবং তাদের সাথে সদাচরণ করা আবশ্যক, কিন্তু শিরকের ব্যাপারে নয়। যেমন আল্লাহ্ তা'য়ালা বলেন," তোমার পিতা-মাতা যদি তোমাকে বাধ্য করে আমার সমকক্ষ দাঁড় করাতে যে বিষয়ে তোমার কোন জ্ঞান নেই, তাহলে তুমি তাদের কথা মানবেনা। তবে পৃথিবীতে তাদের সাথে সদভাবে বসবাস করবে এবং যে বিশুদ্ধ চিত্তে আমার অভিমুখী হয় তার পথ অবলম্বন করবে। অতঃপর আমার নিকট তোমাদের প্রত্যাবর্তন ঘটবে এবং তোমরা যা করতে সে বিষয়ে আমি তোমাদেরকে অবহিত করবো। ফির'আওনের স্ত্রী ঈমানের উপর অবিচল থেকে আল্লাহ্‌র শত্রুর ঘরে 'ইবাদত করতে থাকলেন। তিনি আল্লাহ্‌কে ভয় করতেন এবং ফির'আওনের কৃত কর্মের ব্যাপারে আল্লাহ্‌র নিকট সম্পর্ক হীনতা ঘোষণা করতেন।

আল্লাহ্ ফির'আওনের স্ত্রীর প্রতি সন্তুষ্ট হলেন এবং তাকে ফির'আওনের কৃতকর্ম থেকে রক্ষা করলেন এবং ঈমান ও সাহসিকতার ক্ষেত্রে তাকে মুমিনদের জন্য দৃষ্টান্ত বানালেন। যেমন (আল্লাহ্ তা'য়ালা বলেন)

"আল্লাহ্ মুমিনদের জন্য ফির'আওন পত্নীর দৃষ্টান্ত পেশ করেছেন। তিনি প্রার্থনা করে বলেছিলেন, "হে আমার প্রতিপালক! তোমার সান্নিধ্যে জান্নাতে আমার জন্য একটি গৃহ নির্মাণ করো এবং ফির'আওন ও তার দুষ্কৃতি হতে এবং যালিম সম্প্রদায় থেকে আমাকে উদ্ধার করো।"

## إِعْرَابُ الْكَلَامِ

(وَكَانَ فِرْعَوْنُ يَعْتَقِدُ أَنَّهُ مَلِكُ الْعُقُوْلِ كَمَا أَنَّهُ مَلِكُ الْأَجْسَامِ)

(كَانَ) ফে'য়েলে নাকেস, (فِرْعَوْنُ) তার ইসম, (يَعْتَقِدُ) ফে'য়েল, তার মাঝে বিদ্যমান যমীর ফা'য়েল, (أَنَّ) তাকিদ ও মাছদারের হরফ (هُ) তার ইসম, (مَلِكُ الْعُقُوْلِ) তার খবর, ইসম ও খবর মিলে জুমলা হয়ে (أَنَّ) দ্বারা মাছদার হয়ে মাফ'উলে বিহী, (كَ) হরফে জর, (مَا) হরফে মাছদার, (هُ) ইসমে أَنَّ (مَلِكُ الْأَجْسَامِ) খবরে أَنَّ হয়েছে, অতঃপর أَنَّ তার ইসম ও খবরকে নিয়ে জুমলা হয়ে مَا দ্বারা মাছদারে পরিবর্তিত হয়ে মাজরুর, জার-মাজরুর মিলে পূর্ববর্তী ফে'য়েলের সাথে মুতা'য়াল্লেক, অতঃপর ফে'য়েল- ফা'য়েল মাফ'উলে বিহী ও মুতা'য়াল্লিক মিলে জুমলা হয়ে كَانَ এর খবর, পরিশেষে كَانَ তার ইসম ও খবরকে নিয়ে اَلْجُمْلَةُ الْفِعْلِيَّةُ হয়েছে।

(فَحَسْبُ) - শব্দটির ব্যবহার এরূপ, اِشْتَرَيْتُ قَمِيْصَيْنِ فَحَسْبُ

(اِشْتَرَى) ফে'য়েল, (تُ) ফা'য়েল, (قَمِيْصَيْنَ) মাওসূফ, (فَ) সৌন্দর্য বর্ধক অতিরিক্ত অব্যয়। (حَسْبُ) সিফাত, মাওসূফ ও সিফাত মিলে মাফ'উলে বিহী, পরিশেষে ফে'য়েল-ফা'য়েল ও মাফ'উলে বিহী মিলে জুমলা হয়েছে।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) مَاذَا كَانَ يَعْتَقِدُ فِرْعَوْنُ عَنْ نَفْسِهِ؟

(٢) أَكَانَ لِأَحَدٍ فِيْ مِصْرَ أَنْ يَعْتَقِدَ شَيْئًا بِلَا إِذْنِهِ؟

(٣) كَيْفَ تَكُوْنُ حَالُ فِرْعَوْنَ إِذَا آمَنَ أَحَدٌ بِمُوْسٰى؟

(٤) مَاذَا كَانَ يَقُوْلُ فِرْعَوْنُ إِذَا آمَنَ أَحَدٌ بِمُوْسٰى؟

(٥) مَا هِيَ الْآيَةُ الَّتِيْ أَرَاهَا اللّٰهُ فِرْعَوْنَ فِيْ بَيْتِهِ وَأَهْلِهِ؟

(٦) أَيُمْكِنُ لِأَحَدٍ أَنْ يَحُوْلَ بَيْنَ الْمَرْأِ وَقَلْبِهِ؟

(٧) أَشَعَرَ فِرْعَوْنُ وَشُرْطَتُهُ بِإِيْمَانِ اِمْرَأَةِ فِرْعَوْنَ؟

(٨) كَيْفَ عَصَتْ امْرَأَةُ فِرْعَوْنَ زَوْجَهَا مَعَ أَنَّ طَاعَةَ الزَّوْجِ وَاجِبَةٌ؟

(٩) أَيَجُوْزُ لِلْإِنْسَانِ أَنْ يُطِيْعَ الْمَخْلُوْقَ وَيَعْصِيَ خَالِقَهُ؟

(١٠) مَاذَا كَانَتْ تَفْعَلُ اِمْرَأَةُ فِرْعَوْنَ بَعْدَ أَنْ آمَنَتْ بِاللّٰهِ؟

(١١) أُتْلُ الآيَةَ الَّتِيْ تَدُلُّ عَلٰى أَنَّ اللّٰهَ ضَرَبَ اِمْرَأَةَ فِرْعَوْنَ مَثَلًا لِلْمُؤْمِنِيْنَ؟

(١٢) لِمَ ضَرَبَ اللّٰهُ اِمْرَأَةَ فِرْعَوْنَ مَثَلًا لِلْمُؤْمِنِيْنَ؟

(١٣) عَلَامَ اسْتَقَامَتْ اِمْرَأَةُ فِرْعَوْنَ وَ أَيْنَ عَبَدَتِ اللّٰهَ؟

(١٤) مِمَّنْ كَانَتْ تَتَبَرَّأُ اِمْرَأَةُ فِرْعَوْنَ؟

(١٥) أُذْكُرْ دُعَاءَ اِمْرَأَةِ فِرْعَوْنَ إِلَى اللّٰهِ

## شَرْحُ الْكَلِمَاتِ (৩০)

مِحْنَةٌ ব-ব مِحَنٌ - কষ্ট, পরিশ্রম। عَدَاوَةٌ - শত্রুতা। تَقَرُّبًا (إِلَيْهِ) -
নিকটবর্তী হওয়া। اِجْتِرَاءٌ –(عَلٰى) - আস্পর্ধা দেখানো। هَرِيْرًا (ض) اَلْكَلْبُ -
ঘেউ ঘেউ করা। إِهْرَارًا - ঘেউ ঘেউ করানো। যেমন شَرٌّ أَهَرَّ ذَانَابٍ - কোন
অনিষ্টকর বস্তু কুকুরকে ঘেভ ঘেউ করালো। بَلِيَّةٌ - ব-ব بَلَايَا - বিপদ, পরীক্ষা।
تَسْلِيَةٌ - সান্ত্বনা দেওয়া। تَسَلِّيًا - সান্ত্বনা পাওয়া। إِيْرَاثًا - ওয়ারিশ করা।
اِسْتِخْلَافًا - উত্তরাধিকারী করা। جَهَالَةً (س) - অজ্ঞ হওয়া। جَاهِلٌ ব-ব جُهَلَاءُ
- অজ্ঞ, মূর্খ। اَلنَّاسُ أَعْدَاءٌ لِمَا جَهِلُوْا - মানুষ অজ্ঞাত বিষয়ের বিরোধিতা
করে। إِسْتِغْنَاءٌ - অমুখাপেক্ষী হওয়া। سَآمَةً (س) - অতিষ্ট হওয়া।

## مِحْنَةُ بَنِيْ إِسْرَائِيْلَ

وَلَمَّا عَلِمَ النَّاسُ عَدَاوَةَ فِرْعَوْنَ لِبَنِيْ إِسْرَائِيْلَ، تَقَرَّبُوْا إِلٰى فِرْعَوْنَ بِعَدَاوَتِهِمْ وَإِيْذَائِهِمْ - وَاجْتَرَأَ عَلٰى بَنِيْ إِسْرَائِيْلَ الْأَطْفَالُ وَهَرَّتْهُمُ الْكِلَابُ فَفِيْ كُلِّ يَوْمٍ مِحْنَةٌ جَدِيْدَةٌ ! وَفِيْ كُلِّ يَوْمٍ بَلِيَّةٌ نَازِلَةٌ وَمُوْسٰى عَلَيْهِ الصَّلَاةُ وَالسَّلَامُ يُسَلِّيْهِمْ وَيُوْصِيْهِمْ بِالصَّبْرِ، وَيَقُوْلُ لَهُمْ : "اِسْتَعِيْنُوْا بِاللّٰهِ وَاصْبِرُوا إِنَّ الأَرْضَ لِلّٰهِ يُوْرِثُهَا مَنْ يَّشَاءُ مِنْ عِبَادِهِ وَالْعَاقِبَةُ لِلْمُتَّقِيْنَ". وَسَئِمَ بَنُوْ إِسْرَائِيْلَ هٰذِهِ الْمِحْنَةَ وَهٰذَا الأَذٰى وَقَالُوْا لِمُوْسٰى : لَمْ تَنْفَعْنَا شَيْئًا! لَمْ تُغْنِ عَنَّا شَيْئًا ! "قَالُوْا أُوْذِيْنَا مِنْ قَبْلُ أَنْ تَأْتِيَنَا وَمِنْ بَعْدِ مَا

جِئْتَنَا" وَلٰكِنَّ مُوْسٰى لَمْ يَجْزَعْ! وَلٰكِنَّ مُوْسٰى لَمْ يَيْئَسْ! "قَالَ عَسٰى رَبُّكُمْ أَنْ يُّهْلِكَ عَدُوَّكُمْ وَيَسْتَخْلِفَكُمْ فِى الْأَرْضِ فَيَنْظُرَ كَيْفَ تَعْمَلُوْنَ" وَقَالَ مُوْسٰى يٰقَوْمِ إِنْ كُنْتُمْ آمَنْتُمْ بِاللّٰهِ فَعَلَيْهِ تَوَكَّلُوْا إِنْ كُنْتُمْ مُسْلِمِيْنَ- "فَقَالُوْا عَلَى اللّٰهِ تَوَكَّلْنَا رَبَّنَا لَاتَجْعَلْنَا فِتْنَةً لِلْقَوْمِ الظّٰلِمِيْنَ وَنَجِّنَا بِرَحْمَتِكَ مِنَ الْقَوْمِ الْكٰفِرِيْنَ" وَكَانَ فِرْعَوْنُ يَمْنَعُ بَنِىْ إِسْرَائِيْلَ مِنْ عِبَادَةِ اللّٰهِ وَيَغْضَبُ إِذَا رَآهُمْ يَعْبُدُوْنَ اللّٰهَ وَيُصَلُّوْنَ لَهٗ -

وَكَانَ يَمْنَعُهُمْ مِنْ أَنْ يَّتَّخِذُوْا مَسَاجِدَ لِلّٰهِ فِىْ أَرْضِهٖ، وَكَانَ يَغْضَبُ أَنْ يُّعْبَدَ اللّٰهُ فِىْ أَرْضِهٖ - مَا أَجْهَلَ فِرْعَوْنَ! اَلْأَرْضُ لِلّٰهِ لَالِفِرْعَوْنَ! وَمَنْ أَظْلَمُ مِمَّنْ مَنَعَ عِبَادَ اللّٰهِ أَنْ يَّعْبُدُوا اللّٰهَ عَلٰى أَرْضِ اللّٰهِ ؟! وَمَنْ أَظْلَمُ مِمَّنْ دَعَا إِلٰى عِبَادَتِهٖ عَلٰى أَرْضِ اللّٰهِ ؟! وَلٰكِنَّ فِرْعَوْنَ مَا كَانَ يَقْدِرُ أَنْ يَّمْنَعَ أَحَدًا يَفْعَلُ مَا يَشَاءُ فِى بَيْتِهٖ؟! فَأَمَرَ اللّٰهُ بَنِىْ إِسْرَائِيْلَ عَلٰى لِسَانِ مُوْسٰى. "اِجْعَلُوْا بُيُوْتَكُمْ، قِبْلَةً وَأَقِيْمُوا الصَّلٰوةَ" وَعَجَزَ فِرْعَوْنُ وَعَجَزَتْ شُرْطَتُهٗ أَنْ يَّحُوْلُوْا بَيْنَ بَنِىْ إِسْرَائِيْلَ وَعِبَادَةِ اللّٰهِ! وَمَنْ يَّحُوْلُ بَيْنَ الْعَبْدِ وَرَبِّهٖ؟! وَمَنْ يَّحُوْلُ بَيْنَ الْمُسْلِمِ وَعِبَادَةِ اللّٰهِ؟!

## (৩০) বনী ইসরাঈলের পরীক্ষা

লোকেরা যখন বনী ইস্‌রাঈলের প্রতি ফির'আওনের শত্রুতার কথা জানতে পারলো, তখন তারা ফির'আওনের নৈকট্য লাভের উদ্দেশ্যে বনী ইস্‌রাঈলের প্রতি শত্রুতা ও নির্যাতন শুরু করল। এমনকি শিশুরা পর্যন্ত তাদের প্রতি দুঃসাহস দেখাতে লাগলো এবং কুকুরের ন্যায় তাদের পেছনে ঘেউ ঘেউ আরম্ভ করল। প্রতিদিন নতুন নতুন পরীক্ষা ও বিপদাপদ দেখা দিতে লাগলো। মূসা (আঃ) তাদেরকে সান্ত্বনা দিতেন এবং ধৈর্য ধারণ করার উপদেশ দিয়ে বলতেন," তোমরা আল্লাহ্‌র কাছে সাহায্য প্রার্থনা কর এবং সবর কর। যমীন আল্লাহ্‌র। তিনি তাঁর বান্দাদের মধ্য থেকে যাকে ইচ্ছা তার উত্তরাধিকারী করেন। আর উত্তম পরিণতি মোত্তাকীদের জন্য।

বনী ইস্‌রাঈল নির্যাতনে অতিষ্ঠ হয়ে মূসা (আঃ) কে বললো, তুমি আমাদের কোন উপকার করলেনা। তুমি আমাদের কোন কাজে আসলেনা।" তারা বললো, তুমি আসার পূর্বেও আমরা নির্যাতিত হয়েছি এবং তুমি আসার পরেও আমরা নির্যাতিত হচ্ছি।" কিন্তু মূসা (আঃ) কোন রকম বিচলিত কিংবা হতাশ হলেননা।" তিনি বললেন, শীঘ্রই তোমাদের প্রতিপালক তোমাদের শত্রুদেরকে নিঃশেষ করে তোমাদেরকে দেশে প্রতিনিধিত্ব দান করবেন। অতঃপর তোমরা কী কাজ কর তা তিনি দেখবেন। মূসা (আঃ) বললেন, "হে আমার সম্প্রদায়! যদি তোমরা আল্লাহ্‌র প্রতি ঈমান আন এবং আত্মসমর্পণ কর তাহলে তোমরা তাঁরই উপর ভরসা কর।" তখন তারা বললো, আমরা আল্লাহ্‌র উপর ভরসা করলাম। হে আমাদের প্রতিপালক! আমাদেরকে যালিম সম্প্রদায়ের উৎপীড়নের পাত্র করোনা।" তোমার অনুগ্রহে আমাদেরকে কাফের সম্প্রদায় থেকে মুক্তি দান কর।" ফির'আওন বনী ইসরাঈলকে আল্লাহ্‌র 'ইবাদত করতে নিষেধ করতো। তাই সে কাউকে আল্লাহ্‌র 'ইবাদত করতে ও নামায পড়তে দেখলে ক্রুদ্ধ হয়ে যেত। সে আল্লাহ্‌র যমীনে আল্লাহ্‌র ওয়াস্তে মসজিদ তৈরী করতে বাধা দিত এবং আল্লাহ্‌র যমীনে আল্লাহ্‌র ইবাদত হতে দেখলে ক্ষীপ্ত হতো। ফির'আওন কত নির্বোধ! যমীনতো আল্লাহ্‌র, ফির'আওনের নয়।

যে ব্যক্তি আল্লাহ্‌র যমীনে আল্লাহ্‌র বান্দাদেরকে আল্লাহ্‌র ই'বাদত করতে বাধা দেয় তার চেয়ে বড় যালিম আর কে?! আল্লাহ্‌র যমীনে যে আত্ম পূজার দা'ওয়াত দেয় তার চেয়ে বড় অবিচারী আর কে?! কিন্তু মানুষকে নিজ বাড়িতে যা খুশী তা করা থেকে বাধা দেওয়ার ক্ষমতা ফির'আওনের ছিলনা। তাই আল্লাহ্ তায়ালা মূসা (আঃ) এর মাধ্যমে বনী ইসরাঈলকে আদেশ করলেন "তোমরা তোমাদের বাড়ি ঘরকে 'ইবাদত খানা বানিয়ে নামায আদায় কর।" ফির'আওন ও তার পুলিশ বাহিনী বনী ইসরাঈলকে আল্লাহ্‌র 'ইবাদত থেকে বিরত রাখতে পারলোনা। বান্দা ও তার প্রভুর মাঝে কে প্রতি বন্ধক হবে? মুসলমান ও আল্লাহ্‌র 'ইবাদতের মাঝে কে অন্তরায় হবে?

## (إِعْرَابُ الْكَلَامِ)

(قَالُوا أُوذِينَا مِنْ قَبْلِ أَنْ تَأْتِيَنَا وَمِنْ بَعْدِ مَا جِئْتَنَا)

(قَالُوا) ফে'য়েল ও ফা'য়েল মিলে জুমলা হয়ে قَوْل, (أُوذِي) ফে'য়েলে মাজহুল, (نَا) নায়েবুল ফা'য়েল, (مِنْ) অতিরিক্ত অব্যয়, (قَبْل) মুজাফ, (تَأْتِيَنَا) ফে'য়েল-ফা'য়েল ও মাফ'উলে বিহী মিলে জুমলা হয়ে أَنْ দ্বারা মাছদার হয়ে মুজাফ ইলাইহ, মুজাফ-মুজাফ ইলাইহি মিলে মাতুফুন 'আলাইহি, (و) হরফে 'আতফ (مِنْ) অতিরিক্ত হরফ, (بَعْد) মুজাফ, (جِئْتَنَا) ফে'য়েল ফা'য়েল ও মাফ'উলে বিহী মিলে (مَا) দ্বারা মাছদার হয়ে মুজাফ ইলাইহ, উভয় মিলে মা'তুফ, তারপর মা'তুফ ও মাতুফুন আলাইহি মিলে مَفْعُوْل فِيْه হয়েছে।।

পরিশেষে ফে'য়েল ফা'য়েল ও উভয় মুতা'য়াল্লেক মিলে জুমলা হয়ে مَقُوْلُ الْقَوْلِ হয়েছে।

(حَقًّا - حَمْدًا) মছদার حَقَّ ফে'য়েলে মাহযূফ থেকে মাফ'উলে মুতলাক হয়েছে। যথা أُوْلٰئِكَ هُمُ الْمُؤْمِنُوْنَ حَقًّا

অনুরূপভাবে। حَمْدًا মাছদারটি أَحْمَدُ ফে'য়েলে মাহযূফ থেকে মাফ'উলে মুতলাক হয়েছে। যথা, حَمْدًا لِلّٰهِ فِى السَّرَّاءِ وَالضَّرَّاءِ

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) مَاذَا فَعَلَ النَّاسُ لَمَّا عَلِمُوا عَدَاوَةَ فِرْعَوْنَ لِبَنِىْ إِسْرَائِيْلَ؟

(٢) بِمَ تَقَرَّبَ النَّاسُ إِلٰى فِرْعَوْنَ؟

(٣) كَيْفَ كَانَتْ أَحْوَالُ بَنِىْ إِسْرَائِيْلَ؟

(٤) بِمَ أَوْصٰى مُوْسٰى عَلَيْهِ السَّلَامُ قَوْمَهُ؟

(٥) مَاذَا قَالَ مُوْسٰى لِيُسَلِّيَ بَنِىْ إِسْرَائِيْلَ؟

(٦) مَاذَا قَالَ بَنُوْ إِسْرَائِيْلَ بَعْدَ أَنْ سَئِمُوا الْمِحْنَةَ وَالْأَذٰى؟

(٧) هَلْ جَزِعَ مُوْسٰى وَأَيِسَ كَمَا جَزِعَ بَنُوْ إِسْرَائِيْلَ وَأَيِسُوْا؟

(٨) مَاذَا قَالَ مُوْسٰى عَلَيْهِ السَّلَامُ يُخَاطِبُ قَوْمَهُ؟

(٩) عَلٰى مَنْ يَتَوَكَّلُ الْمُسْلِمُ عِنْدَ الْمُصِيْبَةِ؟

(١٠) مَاذَا أَجَابَ الْقَوْمُ لَمَّا أَمَرَهُمْ مُوْسٰى بِالتَّوَكُّلِ عَلَى اللّٰهِ؟

(١١) مِمَّ كَانَ يَمْنَعُ فِرْعَوْنُ قَوْمَهُ؟

(١٢) مَاذَا كَانَ يَصْنَعُ فِرْعَوْنُ عِنْدَ مَا رَأٰى أَحَدًا يَعْبُدُ اللّٰهَ؟

(١٣) مَاذَا أَمَرَ اللّٰهُ بَنِىْ إِسْرَائِيْلَ عَلٰى لِسَانِ مُوْسٰى؟

(١٤) أَاِسْتَطَاعَ فِرْعَوْنُ وَشُرْطَتُهُ أَنْ يَّمْنَعُوْا بَنِىْ إِسْرَائِيْلَ مِنْ عِبَادَةِ رَبِّهِمْ؟

(١٥) أَيُمْكِنُ لِأَحَدٍ أَنْ يَحُوْلَ بَيْنَ الْمُسْلِمِ وَرَبِّهِ وَبَيْنَ الْخَالِقِ وَخَلْقِهِ؟

## شَرْحُ الْكَلِمَاتِ (৩১)

مَجَاعَةٌ ব-ব مَجَاعَاتٌ - অনশন, দুর্ভিক্ষ। إِسْرَافًا (الْمَالُ)– অপচয় করা। (فِىْ شَيْءٍ) - মাত্রাতিরিক্ত করা। عِنَادًا - এক গুয়েমি করা। تَنْبِيْهًا - সতর্ক করা। تَنَبُّهًا - সতর্ক হওয়া। إِخْصَابًا (الْمَكَانُ) - উর্বর হওয়া। خَيْرَةٌ ব-ব خَيْرَاتٌ -

সৎকর্ম। خَيْرَاتُ الْبِلَادِ - দেশের সম্পদরাজি। حَبٌّ ব-ব حُبُوْبٌ - শস্যবীজ, দানা। حَبُّ الشَّبَابِ - ব্রণ, عَهْدٌ ব-ব عُهُوْدٌ যুগ। إِنْجَادًا - সাহায্য করা। إِرْوَاءً - তৃপ্ত করা। رِيًّا (س) তৃপ্ত হওয়া। نَبْعًا - (ف) বেগে উৎসারিত হওয়া। مَنْبَعٌ ব-ব مَنَابِعُ - উৎস। غَنِيَ (عَنْ - س) - অভাব মুক্ত হওয়া। بَسْطًا (ن) - বিস্তৃত করা। قَدْرًا (ض) (الرِّزْقَ) - সংকোচিত করা। فَيَضَانًا (ض) - উপচে পড়া। فَيَضَانٌ ব-ব فَيَضَانَاتٌ - প্লাবন غَيْضًا (ض) শুকিয়ে যাওয়া। شُؤْم - অশুভতা। مَشْؤُوْمٌ - অশুভ। نَظْرَةٌ مَشْئُوْمَةٌ - অশুভ দৃষ্টি। اَلْكَلَامُ لَا يَنُوْبُ عَنِ الطَّعَامِ - শুধু কথায় চিড়া ভিজেনা। عِبَرٌ ج عِبْرَةٌ শিক্ষা, উপদেশ। ذات عبرة শিক্ষনীয়।

## اَلْمَجَاعَاتُ

وَلَمَّا طَغٰى فِرْعَوْنُ وَأَسْرَفَ فِى الْغَفْلَةِ وَالْعِنَادِ أَرَادَ اللّٰهُ أَنْ يُنَبِّهَهُ - إِنَّ اللّٰهَ لَا يَرْضٰى لِعِبَادِهِ الْكُفْرَ! إِنَّ اللّٰهَ لَا يُحِبُّ الْفَسَادَ فِى الْأَرْضِ! وَكَانَ فِرْعَوْنُ بَلِيْدًا جِدًّا، ضَاعَتْ فِيْهِ الْحِكْمَةُ وَالْمَوْعِظَةُ - وَالْحِمَارُ لَا يَتَنَبَّهُ حَتّٰى يُضْرَبَ! فَأَرَادَ اللّٰهُ أَنْ يُنَبِّهَهُ! وَمِصْرُ بِلَادٌ مُخْصِبَةٌ خَضْرَاءُ، بِلَادُ الْخَيْرَاتِ وَالْأَثْمَارِ وَبِلَادُ الْحُبُوْبِ - وَقَدْ عَلِمْتُمْ كَيْفَ أَنْجَدَتْ مِصْرُ بِلَادًا بَعِيْدَةً أَيَّامَ الْمَجَاعَةِ فِىْ عَهْدِ يُوْسُفَ عَلَيْهِ السَّلَامُ - وَكَيْفَ أَنْجَدَتْ مِصْرُ أَهْلَ الشَّامِ وَأَهْلَ كَنْعَانَ! وَالنِّيْلُ هُوَ الَّذِىْ يَرْوِىْ أَرْضَ مِصْرَ وَيَسْقِىْ زُرُوْعَهُمْ وَهُوَ مَنْبَعُ السَّعَادَةِ وَالْخَيْرِ فِىْ مِصْرَ -

وَكَانَ فِرْعَوْنُ وَأَهْلُ مِصْرَ يَظُنُّوْنَ أَنَّ النِّيْلَ هُوَ مِفْتَاحُ الرِّزْقِ - وَأَنَّ مِصْرَ غَنِيَّةٌ بِالنِّيْلِ عَنِ الْمَطَرِ وَعَنْ كُلِّ شَىْءٍ وَلَا يَعْلَمُوْنَ أَنَّ اللّٰهَ عِنْدَهُ مَفَاتِيْحُ الرِّزْقِ- وَأَنَّ اللّٰهَ يَبْسُطُ الرِّزْقَ لِمَنْ يَّشَاءُ وَيَقْدِرُ - وَأَنَّ النِّيْلَ يَجْرِىْ بِأَمْرِهِ وَيَفِيْضُ بِأَمْرِهِ - وَأَمَرَ اللّٰهُ النِّيْلَ فَغَاضَ مَاؤُهُ وَذَهَبَ فِى الْأَرْضِ - فَمَاذَا يَرْوِىْ زُرُوْعَ أَهْلِ

مِصْرَ؟! نَقَصَتْ ثَمَرَاتُهُمْ وَنَقَصَتْ حُبُوْبُهُمْ وَكَانَتْ مَجَاعَةٌ بَعْدَ مَجَاعَةٍ! وَعَجَزَ فِرْعَوْنُ وَعَجَزَ هَامَانُ وَعَجَزَتْ شُرْطَةُ فِرْعَوْنَ عَنْ كُلِّ حِيْلَةٍ - هُنَالِكَ عَلِمَ أَهْلُ مِصْرَ أَنَّ فِرْعَوْنَ لَيْسَ رَبَّهُمْ، وَأَنَّ الرِّزْقَ بِيَدِ اللّٰهِ! وَلٰكِنَّ ذٰلِكَ لَمْ يَنْفَعْ فِرْعَوْنَ، وَلَمْ يَنْفَعْ أَهْلَ مِصْرَ وَلَمْ يُنَبِّهْهُمْ! وَحَالَ الشَّيْطَانُ بَيْنَهُمْ وَبَيْنَ الْمَوْعِظَةِ وَالْعِبْرَةِ - قَالُوْا هٰذِهِ الْمَجَاعَاتُ وَهٰذِهِ السِّنُوْنُ مِنْ شُؤْمِ مُوْسٰى وَقَوْمِهِ! يَالَلْعَجَبِ ! أَلَمْ يَكُنْ مُوْسٰى مِنْ قَبْلُ! أَلَمْ يَكُنْ بَنُوْ إِسْرَائِيْلَ مُنْذُ زَمَنٍ بَعِيْدٍ؟! بَلْ ذٰلِكَ مِنْ شُؤْمِ أَعْمَالِهِمْ!! بَلْ ذٰلِكَ مِنْ شُؤْمِ كُفْرِهِمْ! وَعَانَدَ فِرْعَوْنُ وَقَوْمُهُ وَقَالُوْا إِنَّا لَا نَخْضَعُ لِهٰذَا السِّحْرِ "وَقَالُوْا مَهْمَا تَأْتِنَا بِهِ مِنْ آيَةٍ لِتَسْحَرَنَا بِهَا فَمَا نَحْنُ لَكَ بِمُؤْمِنِيْنَ-

## ভীষণ দুর্ভিক্ষ

ফির'আওন যখন অবাধ্য হলো এবং উদাসীনতা ও হঠকারিতায় সীমা লঙ্ঘন করলো, তখন আল্লাহ্ তা'য়ালা তাদেরকে সতর্ক করতে চাইলেন। কেননা আল্লাহ্ তাঁর বান্দার কুফরিতে সন্তুষ্ট নন। তিনি পৃথিবীতে বিশৃঙ্খলা পছন্দ করেননা। সে ছিল খুবই নির্বোধ। সকল উপদেশ ও প্রজ্ঞা তার ক্ষেত্রে বৃথা গেল। অবশ্য গাধা মার না খাওয়া পর্যন্ত সতর্ক হয়না। তাই আল্লাহ্ তা'য়ালা তাকে সতর্ক করতে চাইলেন। মিসর খাদ্য-শস্য ও ধন-সম্পদে পরিপূর্ণ সবুজ শ্যামল উর্বর দেশ। তোমাদের নিশ্চয় জানা আছে, ইউসুফ (আঃ) এর শাসন কালে মিসর কিভাবে দূরবর্তী দেশ গুলোকে সাহায্য করেছিল এবং কিভাবে সিরিয়া ও কেনানবাসীকে মদদ যুগিয়েছিল। নীলনদ মিসরের কল্যাণ ও সৌভাগ্যের উৎস। নীলনদই মিসর ভূমি সিঞ্চিত করে এবং ফসলাদিতে সেচ সরবরাহ করে। ফির'আওন ও সকল মিসরবাসী মনে করতো, নীলনদই তাদের রিযিকের চাবিকাঠি এবং নীলনদের কারণেই মিসর বৃষ্টি ও অন্য সব কিছু থেকে অমুখাপেক্ষী। তাদের জানা ছিলনা যে, রিযিকের চাবিকাঠি একমাত্র আল্লাহ্র নিকট। তিনি যার জন্য ইচ্ছা রিযিক সম্প্রসারিত করেন এবং যার জন্য ইচ্ছা রিযিক সংকুচিত করেন। আর নীলনদও তাঁরই হুকুমে প্রবাহিত হয়।

আল্লাহ্ নীলনদকে আদেশ করলেন। ফলে পানি পাতালে চলে গেল। এখন মিসরবাসীর ভূমিতে কে সেচ দিবে? তাদের ফলমূল ও খাদ্যশষ্য কমতে লাগল।

ফলে চরম দুর্ভিক্ষ নেমে এলো। ফির'আওন, হামান ও তাদের পুলিশ বাহিনী যাবতীয় কলা কৌশল অবলম্বন করেও ব্যর্থ হলো। তখন মিসরবাসী বুঝতে পারলো, ফির'আওন তাদের রিযিক দাতা নয়, বরং রিযিক আল্লাহ্‌র হাতে। কিন্তু এসব কিছু ফির'আওন ও মিসরবাসীর কোন উপকারে আসলোনা এবং তারা সতর্ক হলোনা। শয়তান তাদের উপদেশ গ্রহণের মাঝে বাঁধা হয়ে দাঁড়াল। ফলে তারা বললো, এই দীর্ঘ আকাল মূসা ও তার অনুসারীদের অশুভতারই ফল। কী আশ্চর্য! মূসা কি ইতিপূর্বে ছিলনা? বনী ইসরাঈল কি দীর্ঘকাল যাবত ছিলনা? বরং এসব তাদের অপকর্ম ও কুফরির কুফল। কিন্তু ফির'আওন ও তার সম্প্রদায় জেদ করে বললো, আমরা এই যাদুর সামনে মাথানত করবোনা। "তারা বললো, আমাদের কাবু করার জন্য তুমি যত নিদর্শনই আন না কেন, আমরা তোমার প্রতি কিছুতেই ঈমান আনবোনা।"

## إِعْرَابُ الْكَلَامِ

(وَقَالُوا مَهْمَا تَأْتِنَا بِهِ مِنْ آيَةٍ لِتَسْحَرَنَا بِهَا فَمَا نَحْنُ لَكَ بِمُؤْمِنِينَ)

(واو) হরফে 'আত্‌ফ, (قَالُوا) ফে'য়েল ও ফা'য়েল মিলে জুমলা হয়ে قول (مَهْمَا) ইসমে শর্ত, (تَأْتِ) ফে'য়েল-ফা'য়েল (نَا) মাফ'উলে বিহী, (ه) জুলহাল (مِنْ آيَةٍ) الكَائِنُ। শিবহুল ফে'য়েলের সাথে متعلق হয়ে হাল, তারপর উভয় মিলে মাজরূর, (ل) হরফে জর, (تَسْحَرُ) ফে'য়েল-ফা'য়েল (نَا) মাফ'উলে বিহী, (بِهَا) নিকটবর্তী ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক। সবগুলো মিলে জুমলা হয়ে أَنْ দ্বারা মাছদার হয়ে মাজরূর হয়েছে। জার-মাজরূর মিলে তৃতীয় মুতা'য়াল্লিক, তারপর ফে'য়েল-ফা'য়েল, মাফ'উলে বিহী ও উভয় মুতা'য়াল্লিক মিলে জুমলা হয়ে شرط, (ف) জাযাইয়্যাহ, ( مَا ) لَيْسَ -র সদৃশ অব্যয়, (نَحْنُ) তার ইসম, (لَكَ) পরবর্তী শিবহুল ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক হয়ে খবর। অবশেষে ما তার ইসম ও খবরকে নিয়ে জুমলা হয়ে جَوَابُ الشَّرْطِ হয়েছে। শর্ত ও জাওয়াবুশ শর্ত মিলে জুমলায়ে শরতিয়া হয়ে مَقُولُ الْقَوْلِ হয়েছে।

(خَاصَّةً) শব্দটি বাক্যের মাঝে উহ্য ফে'য়েল থেকে মাফ'উলে মুতলাক হয়। যথা أُحِبُّ الْعُلَمَاءَ الإِسْلَامِيَّةَ خَاصَّةً উক্ত বাক্যে خَاصَّةً শব্দটি উহ্য أَخُصُّ ফে'য়েল থেকে মাফ'উলে মুতলাক হয়েছে।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) مَاذَا أَرَادَ اللّٰهُ أَنْ يَّفْعَلَ لَمَّا طَغٰى فِرْعَوْنُ وَأَسْرَفَ؟

(٢) فِيْمَ طَغٰى فِرْعَوْنُ وَأَسْرَفَ؟

(٣) مَتٰى أَرَادَ اللّٰهُ أَنْ يُّنَبِّهَ فِرْعَوْنَ؟

(٤) لِمَ أَرَادَ اللّٰهُ أَنْ يُّنَبِّهَ فِرْعَوْنَ؟

(٥) أَنَفَعَتْ فِرْعَوْنَ حِكْمَةُ مُوْسٰى وَمَوْعِظَتُهُ؟

(٦) أَتَنَبَّهَ فِرْعَوْنُ بِقَوْلِ مُوْسٰى وَمَوْعِظَتِهٖ؟

(٧) مَا يَرْوِيْ أَرْضَ مِصْرَ وَمَا يَسْقِيْ زُرُوْعَهُمْ؟

(٨) مَا هُوَ مَنْبَعُ السَّعَادَةِ وَالْخَيْرِ فِيْ مِصْرَ؟

(٩) كَيْفَ أَصْبَحَ النِّيْلُ مَنْبَعَ السَّعَادَةِ وَالْخَيْرِ لِأَهْلِ مِصْرَ؟

(١٠) مَاذَا كَانَ فِرْعَوْنُ وَأَهْلُ مِصْرَ يَظُنُّوْنَ بِالنِّيْلِ؟

(١١) أَمَرَ اللّٰهُ النِّيْلَ أَنْ لَا يَفِيْضَ فَمَاذَا حَدَثَ؟

(١٢) كَيْفَ عَلِمَ أَهْلُ مِصْرَ أَنَّ فِرْعَوْنَ لَيْسَ بِرَبِّهِمْ وَأَنَّ الرِّزْقَ بِيَدِ اللّٰهِ؟

(١٣) أَتَنَبَّهَ فِرْعَوْنُ وَأَهْلُ مِصْرَ بَعْدَ هٰذِهِ الْحَادِثَةِ الْمُؤْلِمَةِ؟

(١٤) مَاذَا قَالَ فِرْعَوْنُ وَأَهْلُ مِصْرَ مُعَانِدِيْنَ؟

(١٥) أَتَعْرِفُ يَا أَخِيْ: أَيْنَ يَقَعُ نَهْرُ النِّيْلِ؟

## شَرْحُ الْكَلِمَاتِ (৩২)

آيَةٌ ব-ব آيَاتٌ - নিদর্শন, চিহ্ন। إِمْطَارًا (السَّمَاءُ) বৃষ্টি বর্ষণ করা। تَلَفًا (س) - নষ্ট হওয়া। إِتْلَافًا - নষ্ট করা। جَرَادٌ - ফড়িং, পঙ্গপাল। جَرَادُ الْبَحْرِ - বাগদা চিংড়ি। اِعْتِبَارًا - বিবেচনা করা, শিক্ষা গ্রহণ করা। اِعْتِبَارًا مِنْ - শুরু করে। عِبْرَةٌ ব-ব عِبَرٌ - দৃষ্টান্ত, শিক্ষা। إِنَّمَا الْعِبْرَةُ لِلْخَوَاتِمِ - শেষ ফল বিবেচ্য। قُمَّلٌ - উকুন। قَمَلًا (س) উকুনে ভরে যাওয়া। تَسَلُّطًا - প্রভাব বিস্তার করা। تَسْلِيْطًا - ক্ষমতা প্রদান করা। قَصْعًا (ف) اَلْقُمَّلَ - উকুন মারা। ضِفْدَعٌ ব-ব ضَفَادِعُ - ব্যাঙ। تَنَغُّصًا (اَلْعَيْشُ) - জীবন তিক্ত ও নিরানন্দ হওয়া। فُشُوًّا (ن) - প্রসারিত হওয়া। إِفْشَاءٌ প্রসারিত করা। যথা। أَفْشُوا السَّلَامَ - সালামের প্রসার করো। نَقِيْقًا (ض) - আওয়ায দেওয়া, ডাকা। نَقَّتْ ضَفَادِعُ بَطْنِيْ - আমার ক্ষুধা লেগেছে। وُثُوْبًا (ض) - লাফ দেওয়া।

قَفَزًا (ض) - লাফানো। رَعَفًا (س) (الدَّمُ) - নাক থেকে রক্ত ঝরা। رُعَافٌ - নাক থেকে নির্গত রক্ত। عِلَاجًا - চিকিৎসা করা। بَلَاءٌ - পরীক্ষা, ভীষণ দুঃখ। نَكْثًا (الْعَهْدَ– ن) - অঙ্গীকার ভঙ্গ করা। اِسْتِكْبَارًا - অহংকার করা।

## خَمْسُ آيَاتٍ

وَبَعَثَ اللّٰهُ عَلَيْهِمْ آيَةً أُخْرٰى أَرْسَلَ عَلَيْهِمُ الْأَمْطَارَ ، فَفَاضَ النِّيلُ وَأَمْطَرَتِ السَّمَاءُ وَأَمْطَرَتْ وَأَمْطَرَتْ حَتّٰى غَرِقَتِ الزُّرُوعُ وَالْحُقُولُ ، وَتَلِفَتِ الْحُبُوبُ وَالثِّمَارُ وَعَادَ الْمَطَرُ عَلَيْهِمْ وَبَالًا ، وَبَيْنَمَا هُمْ يَشْكُونَ قِلَّةَ الْمَاءِ إِذَا هُمْ يَشْكُونَ كَثْرَةَ الْمِيَاهِ ثُمَّ أَرْسَلَ عَلَيْهِمُ الْجَرَادَ يَأْكُلُ الزُّرُوعَ وَالْحُقُولَ وَيَقَعُ عَلَى الْأَشْجَارِ فَلَا يَذَرُ مِنْهَا شَيْئًا وَعَجَزَتْ جُنُودُ فِرْعَوْنَ وَشُرْطَتُهُ عَنْ قِتَالِ جُنْدِ اللّٰهِ وَكَيْفَ يُقَاتِلُونَهُ وَلَا يَعْمَلُ فِيهِ السُّيُوفُ وَلَا يَعْمَلُ فِيهِ السِّهَامُ هُنَالِكَ عَلِمَ أَهْلُ مِصْرَ ضُعْفَ فِرْعَوْنَ ، وَعَجْزَ هَامَانَ ، وَقِلَّةَ حِيلَةِ الشُّرْطَةِ وَلٰكِنَّهُمْ لَمْ يَعْتَبِرُوا وَلٰكِنَّهُمْ لَمْ يَتَنَبَّهُوا فَبَعَثَ اللّٰهُ عَلَيْهِمْ جُنْدًا آخَرَ ، ذٰلِكَ هُوَ الْقُمَّلُ - وَتَسَلَّطَ عَلَيْهِمُ الْقُمَّلُ ، فَالْعِيَاذُ بِاللّٰهِ ! اَلْقُمَّلُ فِي الْفِرَاشِ ، وَالْقُمَّلُ فِي الثِّيَابِ وَالْقُمَّلُ فِي الرَّأْسِ ، وَالْقُمَّلُ فِي الشَّعْرِ فَطَارَ نَوْمُهُمْ وَبَاتُوا يَقُصُّونَ الْقُمَّلَ وَيَسُبُّونَهُ ، حَتّٰى يُصْبِحُوا وَكَيْفَ يُقَاتِلُونَهُ وَالْقُمَّلُ لَا تَعْمَلُ فِيهِ السُّيُوفُ وَلَا تَعْمَلُ فِيهِ السِّهَامُ وَلَا يُنْجِدُهُمْ فِي ذٰلِكَ جُنُودُهُمْ وَشُرْطَتُهُمْ ثُمَّ بَعَثَ اللّٰهُ عَلَيْهِمُ الضَّفَادِعَ ، فَفِي الطَّعَامِ ضَفَادِعُ وَفِي الشَّرَابِ ضَفَادِعُ وَبَيْنَ مَلَابِسِهِمْ ضَفَادِعُ وَسَئِمُوا هٰذِهِ الضَّفَادِعَ وَتَنَغَّصَ عَيْشُهُمْ وَانْتَشَرَتِ الضَّفَادِعُ وَفَشَتْ فِي جَمِيعِ أَنْحَاءِ الْبَيْتِ ، تِلْكَ تَنِقُّ وَهٰذِهِ تَثِبُ هُنَا وَتِلْكَ تَقْفِزُ هُنَاكَ ، وَلَا يَقْتُلُونَ وَاحِدَةً إِلَّا وَتَأْتِي عَشْرٌ وَلَا يُخْرِجُونَ

وَاحِدَةً إِلَّا وَتَظْهَرُ خَمْسٌ كَأَنَّهَا تُوَلَّدُ فِى الْبَيْتِ - عَجَزَتِ الْحُرَّاسُ وَعَجَزَتِ الشُّرْطَةُ عَنِ الضَّفَادِعِ وَبَعَثَ اللّٰهُ عَلَيْهِمْ آيَةً خَامِسَةً ذٰلِكَ هُوَ الدَّمُ - فَسَالَ الرُّعَافُ مِنْ آنَافِهِمْ وَضَعُفُوْا وَتَعِبُوْا جِدًّا وَعَجَزَالْأَطِبَّاءُ عَنِ الْعِلَاجِ وَلَمْ يَنْفَعْهُمْ دَوَاءٌ وَكُلَّمَا رَأَوْا آيَةً قَالُوْا لِمُوْسٰى أُدْعُ لَنَا رَبَّكَ أَنْ يَكْشِفَ عَنَّا هٰذَا الْبَلَاءَ وَنَتُوْبُ وَنُؤْمِنُ وَنُرْسِلُ مَعَكَ بَنِىْ إِسْرَائِيْلَ . فَلَمَّا كَشَفَ اللّٰهُ عَنْهُمُ الْبَلَاءَ نَكَثُوْا عَهْدَهُمْ فَأَرْسَلْنَا عَلَيْهِمُ الطُّوْفَانَ وَالْجَرَادَ وَالْقُمَّلَ وَالضَّفَادِعَ وَالدَّمَ آيَاتٍ مُفَصَّلَاتٍ فَاسْتَكْبَرُوْا وَكَانُوْا قَوْمًا مُجْرِمِيْنَ -

## পাঁচটি নিদর্শন

আল্লাহ্ তা'আলা তাদের নিকট আরেকটি নিদর্শন পাঠালেন। তিনি বৃষ্টি বর্ষণ করলেন। ফলে নীলনদ প্রবাহিত হলো। আকাশ অবিরাম বৃষ্টি বর্ষণ করতে লাগলো। ফলে তাদের শস্যক্ষেত ডুবে গেল এবং শস্য-বীজ ও ফল-ফসল নষ্ট হয়ে গেল। মোটকথা' বৃষ্টি তাদের জন্য বিপদ হয়ে দাঁড়ালো। ইতিপূর্বে তারা অনাবৃষ্টির অভিযোগ করেছিল, আর এখন অতিবৃষ্টির অভিযোগ করছে। অতঃপর আল্লাহ্ তা'আলা তাদের নিকট পঙ্গপাল পাঠালেন। এরা ফসলাদি খেয়ে সাবাড় করে দিল এবং গাছগাছালি সব নষ্ট করে ফেললো। ফির'আওন ও তার পুলিশ বাহিনী আল্লাহ্র সৈন্যদের সাথে মোকাবেলা করতে অক্ষম হলো। কিভাবে মোকাবেলা করবে? তাদের তীর তরবারী যে তাতে কোন কাজ করেনা। আর তখনই মিসরবাসী ফির'আওনের দুর্বলতা, হামানের অক্ষমতা এবং পুলিশ বাহিনীর কৌশলের অপ্রতুলতা আঁচ করতে পারলো। কিন্তু তবুও তারা শিক্ষাগ্রহণ করলোনা এবং সতর্ক হলোনা। তখন আল্লাহ্ তা'আলা অপর এক বাহিনী পাঠালেন। তাহলো উকুন। তাদের মাঝে উকুন ছেয়ে গেল। (আল্লাহ্ মা'ফ করুন) বিছানায় উকুন, কাপড়ে উকুন, মাথায় উকুন, সর্বত্র উকুন আর উকুন। ফলে তাদের ঘুম বিদায় নিল। সারা রাত্রি উকুন মারতে মারতে ও উকুনের গুষ্টিকে গালি গালাজ করতে করতে কাটিয়ে দিত। কিভাবে উকুন নিধন করবে? সেখানেতো তীর তরবারি কোন কাজ করেনা। তাছাড়া এ ব্যাপারে সৈন্যবাহিনীও তাদেরকে কোন সহযোগিতা করতে পারছিলনা।

এরপর আল্লাহ্ তা'আলা ব্যাঙ পাঠালেন। খাবারে ব্যাঙ, পানিতে ব্যাঙ, কাপড়ে ব্যাঙ, সব কিছুতে শুধু ব্যাঙ আর ব্যাঙ। ব্যাঙের জ্বালায় তারা অতিষ্ঠ হয়ে পড়লো এবং তাদের জীবন যাপন দুর্বিসহ হয়ে উঠলো। বাড়ি-ঘরের সর্বত্র ব্যাঙ ছড়িয়ে পড়লো। ওটা ডাক দেয়, এটা ওদিক লাফ দেয়, ওটা সেদিক লাফ

দেয়। একটা না মারতেই দশটা এসে হাজির হয়। একটা না তাড়াতেই পাঁচটা দেখা দেয়। ঘরেই যেন এদের জন্ম। প্রহরী ও পুলিশ বাহিনী ব্যাঙ প্রতিরোধে অপারক হলো। তারপর আল্লাহ্ তা'আলা পঞ্চম আরেকটি নিদর্শন পাঠালেন। তাহলো রক্ত। নাক দিয়ে রক্ত ঝরতে শুরু করলো। ফলে তারা দুর্বল ও ক্লান্ত হয়ে পড়লো। ডাক্তারগণ চিকিৎসায় ব্যর্থ হলো। কোন ঔষধই কার্যকর হলনা। যখনই তারা কোন নিদর্শন দেখতো তখন মূসাকে বলতো, আমাদের জন্য তোমার প্রতিপালকের নিকট দো'য়া করো, তিনি যেন আমাদের উপর থেকে এই বিপদ দূর করে দেন। তাহলে আমরা তওবা করে ঈমান আনবো এবং তোমার সঙ্গে বনী ইসরাঈলকে পাঠিয়ে দেব। কিন্তু যখনই আল্লাহ্ তা'আলা বিপদ দূর করতেন তখনই তারা প্রতিশ্রুতি ভঙ্গ করতো।" "ফলে আমি তাদেরকে প্লাবন, পঙ্গপাল, উকুন, ভেক ও রক্ত দ্বারা ক্লিষ্ট করি। এগুলো স্পষ্ট নিদর্শন। কিন্তু তবুও তারা দাম্ভিকই রয়ে গেল। আর তারা ছিল এক অপরাধী সম্প্রদায়"।

## إِعْرَابُ الْكَلَامِ

(وَبَيْنَمَا هُمْ يَشْكُوْنَ قِلَّةَ الْمَاءِ إِذَا هُمْ يَشْكُوْنَ كَثْرَةَ الْمِيَاهِ)

(بَيْنَ) মুজাফ, (مَا) অতিরিক্ত অব্যয়, (وَقْت) মুজাফ ইলাইহ উহ্য রয়েছে। উভয় মিলে পরবর্তী ফে'য়েলের মাফ'উলে ফীহি, (هُمْ) মুবতাদা, (يَشْكُوْنَ) ফে'য়েল-ফা'য়েল (قِلَّةَ الْمَاءِ) মাফ'উলে বিহী, অতঃপর সবগুলো মিলে الْجُمْلَةُ الْفِعْلِيَّةُ হয়ে খবর, মুবতাদা ও খবর মিলে জুমলায়ে ইসলামিয়া। (إِذَا) - حَرْف مُفَاجَأَة - (هُمْ) মুবতাদা, (يَشْكُوْنَ) ফে'য়েল-ফা'য়েল, (كَثْرَةَ الْمِيَاهِ) মাফ'উলে বিহী। অতঃপর সবগুলো মিলে الْجُمْلَةُ الْفِعْلِيَّةُ হয়ে খবর, পরিশেষে মুবতাদা ও খবর মিলে জুমলা।

(خِلَافًا) শব্দটি বাক্যে উহ্য خَالِفَ ফে'য়েল থেকে মাফ'উলে মুতলাক হয়। যথা خِلَافًا لِأَبِي يُوْسُفَ মূলত ছিল خَالَفَ أَبُوْ يُوْسُفَ خِلَافًا

(خَشْيَةً) শব্দটি বাক্যে مَفْعُوْل لِأَجْلِهِ হয়ে থাকে। যথা يَجْتَنِبُ الْمُسْلِمُ الْخَمْرَ خَشْيَةَ اللّٰهِ এ বাক্যে خَشْيَةَ اللّٰهِ মুরাক্কাবে ইজাফী হয়ে مَفْعُوْل لِأَجْلِهِ হয়েছে।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) اُذْكُرِ الْآيَةَ الْأُوْلَى الَّتِيْ بَعَثَهَا اللّٰهُ عَلَى أَهْلِ مِصْرَ؟

(٢) مَاذَا حَدَثَ لَمَّا أَرْسَلَ اللّٰهُ عَلَيْهِمُ الْأَمْطَارَ؟

(٣) كَيْفَ غَرِقَتِ الزُّرُوْعُ وَالْحُقُوْلُ وَكَيْفَ تَلِفَتِ الْحُبُوْبُ وَالثِّمَارُ؟

(٤) لِأَيِّ شَيْءٍ شَكَى النَّاسُ الْمِيَاهَ مَعَ أَنَّهُمْ يَحْتَاجُوْنَ إِلَيْهَا؟

(٥) اُذْكُرِ الآيَةَ الثَّانِيَةَ الَّتِى أَرْسَلَهَا اللّٰهُ عَلٰى أَهْلِ مِصْرَ

(٦) مَاذَا حَدَثَ لَمَّا أَرْسَلَ اللّٰهُ عَلَيْهِمُ الْجَرَادَ؟

(٧) أَاسْتَطَاعَ جُنُوْدُ فِرْعَوْنَ أَنْ يُّقَاتِلُوْا جُنْدَ اللّٰهِ؟

(٨) لِمَاذَا لَمْ يَسْتَطِعْ جُنُوْدُ فِرْعَوْنَ أَنْ يُّقَاتِلُوْا جُنْدَ اللّٰهِ؟

(٩) مَاذَا عَلِمَ أَهْلُ مِصْرَ مِنْ هٰذِهِ الْوَاقِعَةِ؟

(١٠) أَاعْتَبَرَ فِرْعَوْنُ وَجُنُوْدُهُ؟ أَتَنَبَّهَ فِرْعَوْنُ وَشُرْطَتُهُ؟

(١١) اُذْكُرِ الآيَةَ الثَّالِثَةَ الَّتِىْ أَرْسَلَهَا اللّٰهُ عَلٰى أَهْلِ مِصْرَ؟

(١٢) مَاذَا حَدَثَ لَمَّا تَسَلَّطَ الْقُمَّلُ عَلَى النَّاسِ؟

(١٣) اُذْكُرِ الآيَةَ الرَّابِعَةَ الَّتِىْ بَعَثَهَا اللّٰهُ عَلٰى أَهْلِ مِصْرَ؟

(١٤) مَاذَا حَدَثَ لَمَّا انْتَشَرَتِ الضَّفَادِعُ فِىْ أَنْحَاءِ الْبُيُوْتِ؟

(١٥) اُذْكُرِ الآيَةَ الْخَامِسَةَ الَّتِىْ أَنْزَلَهَا اللّٰهُ عَلٰى أَهْلِ مِصْرَ

(١٦) مَاذَا حَدَثَ لَمَّا أَنْزَلَ اللّٰهُ عَلَيْهِمُ الدَّمَ؟

(١٧) أَتْلُ الآيَةَ الَّتِىْ تَشْمَلُ الآيَاتِ الْخَمْسَةَ

## شَرْحُ الْكَلِمَاتِ (৩৩)

- صُنُوْفٌ ব-ব - صِنْفٌ - উর্বর হওয়া। خَصْبًا (ض) - প্রকম্পিত হওয়া। تَزَلْزُلًا - প্রকার, রকম। هَوَان - লাঞ্ছনা, অপমান। إِسْرَاءٌ (بِه) - নৈশ ভ্রমণ করানো। نَحْوٌ ব-ব أَنْحَاءٌ - দিক, প্রকার, উদাহরণ। سِبْطٌ ব-ব - أَسْبَاطٌ - দৌহিত্র, গোত্র। وَاضِحٌ - স্পষ্ট। مَعْلُوْمٌ - পরিচিত, নির্দিষ্ট। جَوَازًا (ن – الْمَكَانَ) - অতিক্রম করা। تَلَاطُمًا – (الْمَوْجُ) ঢেউ একটার উপর অন্যটা আছড়ে পড়া। سَتْرًا (ن) - ঢাকা, লুকানো। سِتَارٌ ব-ব سِتْرٌ - ঝুলন্ত পর্দা। اِلْتِفَاتًا - তাকানো, ঘোরা। غُبَارٌ ব-ব أَغْبِرَةٌ - ধূলি, ধুলা। غُبُوْرًا (ن) - ধূলি বর্ণ হওয়া। سُطُوْعًا (ف) (الْغُبَارُ) - ছড়িয়ে যাওয়া। سَدًّا - (ن) বন্ধ করা। اِنْسِدَادًا - বন্ধ হওয়া। أُفُقٌ ব-ব آفَاقٌ - দিগন্ত। إِنْكَارًا - অপসন্দ করা। تَدْبِيْرًا - আয়োজন করা- تَدَبُّرًا চিন্তা করা। شَطٌّ ব-ব شُطُوْطٌ তীর, উপকূল। حَقًّا (ض) অপরিহার্য হওয়া। رَسْوًا (ن) স্থির হওয়া, দৃঢ় হওয়া। اِنْفَلَقَ বিদীর্ণ হওয়া। خُفُوْتًا (ن) ক্ষীণ হওয়া। جَلَالٌ মহিমা। زَيْغًا (ض) দৃষ্টি ক্লান্ত হয়ে সরে যাওয়া।

## اَلْخُرُوجُ

وَضَاقَتْ عَلٰى بَنِى إِسْرَائِيْلَ أَرْضُ مِصْرَ وَهِيَ وَاسِعَةٌ وَمَايَصْنَعُوْنَ بِخَصْبِ مِصْرَ وَخَيْرَاتِهَا وَهُمْ فِىْ سِجْنٍ يَذُوْقُوْنَ كُلَّ يَوْمٍ صُنُوْفًا مِنَ الْعَذَابِ وَالْهَوَانِ ؟ إِلٰى مَتٰى يَصْبِرُوْنَ ؟ أَلَيْسُوْابَنِى آدَمَ يَشْعُرُوْنَ بِالأَذٰى وَالأَلَمِ؟ أَوْحَى اللّٰهُ إِلٰى مُوْسٰى أَنْ يُسْرِىَ بِبَنِى إِسْرَائِيْلَ لَيْلًا وَيَخْرُجَ بِهِمْ مِنْ مِصْرَ - وَأَحَسَّ بِذَالِكَ شُرْطَةُ فِرْعَوْنَ وَلَهُمْ عُيُوْنُ الْغُرَابِ وَشَامَّةُ النَّمْلِ وَأَخْبَرُوْا بِذَالِكَ فِرْعَوْنَ - سَارَ مُوْسٰى بِبَنِى إِسْرَائِيْلَ فِى اللَّيْلِ نَحْوَ الأَرْضِ الْمُقَدَّسَةِ وَهُمْ إِثْنَا عَشَرَ سِبْطًا كُلُّ سِبْطٍ عَلَيْهِ أَمِيْرٌ - وَالطَّرِيْقُ إِلٰى الشَّامِ طَرِيْقٌ وَاضِحٌ مَعْلُوْمٌ بَرٌّ يَصِلُ بَيْنَ الْبَرَّيْنِ وَقَدْ جَازَهُ مُوْسٰى مَرَّتَيْنِ - وَلٰكِنَّ مُوْسٰى أَرَادَ أَمْرًا وَأَرَادَ اللّٰهُ أَمْرًا وَكَانَ مَاأَرَادَهُ اللّٰهُ - أَخْطَأَ مُوْسٰى الطَّرِيْقَ ، وَحَيْثُ أَخْطَأَ مُوْسٰى أَصَابَ الْقَدَرُ ، ظَنَّ مُوْسٰى أَنَّهُ يَسِيْرُ بِبَنِى إِسْرَائِيْلَ إِلٰى جَانِبِ الشِّمَالِ فَإِذَا بِهِ قَدْ سَارَ بِهِمْ فِىْ ظَلَامِ اللَّيْلِ إِلٰى جَانِبِ الشَّرْقِ وَإِذَا بِهِمْ أَمَامَ الْبَحْرِ الأَحْمَرِ تَتَلَاطَمُ أَمْوَاجُهُ - يَاحَافِظُ ! يَاسَاتِرُ! أَيْنَ نَحْنُ؟ كَانَ الْجَوَابُ إِنَّنَا أَمَامَ الْبَحْرِ وَالْتَفَتُوْ إِلٰى الْوَرَاءِ فَإِذَا بِغُبَارٍ سَاطِعٍ !وَإِذَا بِجُنْدٍ عَظِيْمٍ قَدْ سَدَّ الأُفُقَ هُنَالِكَ ارْتَفَعَتِ الْأَصْوَاتُ يَاابْنَ عِمْرَانَ ! مَاذَا أَنْكَرْتَ مِنَّا حَتّٰى دَبَّرْتَ قَتْلَنَا! وَجِئْتَ بِنَا إِلٰى شَطِّ الْبَحْرِ لِيَقْتُلَنَا فِرْعَوْنُ قَتْلَ الْفِيْرَانِ حَيْثُ لَافِرَارَ وَلَانَجَاةَ - لَانَذْكُرُ إِلَيْكَ سُوْءًا فَلِمَاذَا هٰذَا الْاِنْتِقَامُ ؟

أَلَمْ يَكْفِكَ مَا أَصَابَنَا مِنَ الْجُهْدِ وَالْبَلَاءِ لِأَجْلِكَ حَتّٰى جِئْتَ بِنَا إِلٰى هُنَا ؟ هَا هُوَ الْبَحْرُ أَمَامَنَا وَهَا هُوَ الْعَدُوُّ وَرَاءَنَا وَلَيْسَ لَنَا

إِلَّا الْمَوْتُ ! هُنَالِكَ أَظْلَمَتِ الدُّنْيَا فِي عُيُونِ بَنِي إِسْرَائِيلَ وَزَاغَتِ الْأَبْصَارُ وَاسْتَوْلَى الْيَأْسُ ثُمَّ خَفَتَتِ الْأَصْوَاتُ - هُنَالِكَ تَزَلْزَلَ كُلُّ أَحَدٍ وَحُقَّ لِلْجِبَالِ الرَّاسِيَاتِ أَنْ تَتَزَلْزَلَ - وَلٰكِنَّ إِيْمَانَ مُوْسٰى بِرَبِّهٖ لَمْ يَتَزَلْزَلْ وَسَمِعَ النَّاسُ صَوْتًا فِيهِ جَلَالُ النُّبُوَّةِ كَلَّا "إِنَّ مَعِيَ رَبِّي سَيَهْدِيْنِ" - وَأَمَرَ اللّٰهُ مُوْسٰى أَنْ يَّضْرِبَ بِعَصَاهُ الْبَحْرَ ، فَضَرَبَ فَانْفَلَقَ الْبَحْرُ وَقَامَ الْمَاءُ عَلٰى كُلِّ جَانِبٍ كَالْجَبَلِ - وَإِذَا اِثْنَا عَشَرَ طَرِيْقًا لِاثْنَيْ عَشَرَ سِبْطًا لِكُلِّ سِبْطٍ طَرِيْقٌ - وَسَارَ الْقَوْمُ آمِنِيْنَ وَوَصَلُوْا إِلٰى بَرِّ الْأَمْنِ وَالسَّلَامِ -

## মিসর ত্যাগ

প্রশস্ত মিসর ভূমি বনী ইসরাঈলের জন্য সংকোচিত হয়ে গেল। তারা কারারুদ্ধ অবস্থায় প্রতিদিন বিভিন্ন প্রকার নির্যাতন ও লাঞ্ছনা ভোগ করছে, সুতরাং তারা মিসরের উর্বর ভূমি ও ধন-সম্পদ দিয়ে কী করবে?! আর কতকাল ধৈর্য ধারণ করে থাকবে? তারা কি দুঃখ-কষ্টের অনুভূতি সম্পন্ন আদম সন্তান নয়?! আল্লাহ্ তা'আলা মূসা (আঃ) এর নিকট প্রত্যাদেশ পাঠালেন, যেন বনী ইসরাঈলকে নিয়ে রাত্রি বেলা মিসর ত্যাগ করেন। ফির'আওনের শ্যেন দৃষ্টি সম্পন্ন পুলিশ বাহিনী তাদের পরিকল্পনা আঁচ করে ফির'আওনকে সংবাদ জানিয়ে দিল। মূসা (আঃ) বনী ইস্রাঈলকে নিয়ে রাত্রি বেলা পবিত্র ভূমি অভিমুখে রওয়ানা হলেন। তারা বারটি দলে বিভক্ত ছিল। প্রতিটি দলে একজন করে আমীর ছিল। আর সিরিয়ার পথটি ছিল সুস্পষ্ট ও সুপরিচিত এবং দুই ভূভাগের মিলন স্থল। ইতিপূর্বে মূসা (আঃ) এই পথটি দুবার অতিক্রম করেছিলেন। কিন্তু মূসা (আঃ) এক রকম চেয়েছিলেন, আর আল্লাহ্ তা'আলা আরেক রকম ইচ্ছা করেছেন। অবশেষে আল্লাহ্র ইচ্ছাই বাস্তবায়িত হলো। মূসা (আঃ) পথ ভুল করলেন। মূসা (আঃ) যেখানে ভুল করলেন তাকদীর সেখানে নির্ভুল হল। মূসা (আঃ) মনে করেছিলেন, তিনি বনী ইসরাঈলকে নিয়ে উত্তর দিকে চলছেন, কিন্তু হঠাৎ দেখেন যে, তিনি তাদের নিয়ে রাতের অন্ধকারে পূর্বদিকে চলে এসেছেন। আবার দেখা গেল, তিনি তাদেরকে নিয়ে তরঙ্গ বিক্ষুব্ধ লোহিত সাগরের পাড়ে এসে উপস্থিত। ইয়া হাফিজ! ইয়া ছাতির! আমরা কোথায়? জওয়াব এলো, আমরা লোহিত সাগরের সামনে। তখন তারা পেছনে তাকিয়ে দেখে ধুলা বালি উড়ছে এবং দিগন্ত জুড়ে এক বিশাল সৈন্য বাহিনী এগিয়ে আসছে। আর তখন শোরগোল ও সমালোচনা শুরু হলো। হে 'ইমরানের বেটা! তুমি আমাদের কী অপরাধ পেয়েছো, যার ফলে আমাদেরকে হত্যার পরিকল্পনা করেছ! এবং

আমাদেরকে সমুদ্রের তীরে নিয়ে এসেছ, ফির'আওন আমাদেরকে ইঁদুরের ন্যায় ধ্বংস করার জন্য ? এখান থেকেতো পালানোর বা বাঁচার কোন উপায় নেই। তোমার সঙ্গে কোন অসদাচরণ করেছি বলেতো আমাদের মনে পড়েনা। তবুও কেন এই প্রতিশোধ গ্রহণ?

তোমার কারণে আমরা যে দুঃখ কষ্টের শিকার হয়েছি তাকি যথেষ্ট হয়নি, যার কারণে তুমি আমাদেরকে এখানে নিয়ে এসেছো?! ঐ দেখ সমুদ্র আমাদের সামনে, শত্রু আমাদের পেছনে। অতএব মৃত্যু আমাদের অবধারিত। তখন বনী ইসরাঈলের চোখে সারা দুনিয়া অন্ধকার হয়ে এলো। তাদের চক্ষু বিস্ফারিত হলো, অন্তরে হতাশা ছেয়ে গেল এবং নীরবতা নেমে এলো। সকলে প্রকম্পিত হলো, আর অটল পাহাড়েরও প্রকম্পিত হওয়া অনিবার্য ছিল। কিন্তু আল্লাহ্‌র প্রতি মূসা (আঃ) এর ঈমান বিন্দুমাত্র ও টললোনা। হঠাৎ লোকেরা নবুওয়াতের মহিমা মন্ডিত একটি আওয়ায শুনতে পেল। কখনোনা! আমার প্রতি পালক আমার সঙ্গে রয়েছেন। তিনি আমাকে পথ দেখাবেন। আল্লাহ্ মুসা (আঃ) কে তাঁর লাঠি দ্বারা সমুদ্রে আঘাত করতে বললেন। মূসা (আঃ) সমুদ্রে আঘাত করলেন, সঙ্গে সঙ্গে পানি দুভাগ হয়ে চার পাশে পাহাড়ের মতো স্থির হয়ে গেল। হঠাৎ বারটি গোত্রের জন্য বারটি স্বতন্ত্র পথ হয়ে গেল। কওম নিরাপদে পার হয়ে শান্তি ও নিরাপদ ভূমিতে পৌঁছে গেলো।

## إِعْرَابُ الْكَلَامِ

(كَلَّا إِنَّ مَعِيَ رَبِّيْ سَيَهْدِيْنِ)

(كَلَّا) حَرْفُ الرَّدْعِ (إِنَّ) হরফে মুশাববাহ বিল ফে'য়েল, (مَعِيَ) মুরাক্কাবে ইজাফী হয়ে مَوْجُوْد শিবহুল ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক হয়ে إِنَّ এর খবর, (رَبِّيْ) মুজাফ- মুজাফ ইলাইহ মিলে إِنَّ এর ইসম। পরিশেষে إِنَّ তার ইসম ও খবরকে নিয়ে জুমলায়ে ইসমিয়া। (س) حَرْفُ تَنْفِيْس (يَهْدِيْ) ফে'য়েল, তার মাঝে বিদ্যমান যমীর ফা'য়েল, (نِ)- يَاءُ الْمُتَكَلِّمِ এর পরিবর্তে এসে মাফ'উলে বিহী। অতঃপর ফে'য়েল, ফা'য়েল ও মাফ'উলে বিহী মিলে اَلْجُمْلَةُ الْفِعْلِيَّةُ হয়েছে।

(وَلِلّٰهِ دَرُّ الْقَائِلِ) - (و) لِلتَّحْسِيْنِ (لِلّٰهِ) জর ও মাজরুর মিলে (مَوْجُوْدٌ) শিবহুল ফে'য়েল মাহযুফের সাথে মুতা'য়াল্লিক হয়ে খবর (دَرُّ) মুজাফ, (الْقَائِلِ) মুজাফ ইলাইহ, উভয় মিলে মুবতাদা। অবশেষে মুবতাদা ও খবর মিলে জুমলা।

(سِرًّا) শব্দটি مُسِرًّا এর অর্থে ব্যবহার হয় এবং বাক্যে حَال হয়। যেমন يَعْمَلُ الْعَامِلُ فِيْ مُخْتَبَرِهٖ سِرًّا উক্ত বাক্যে سِرًّا শব্দটি الْعَامِلُ থেকে حَال হয়েছে।

## أجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) كَيْفَ ضَاقَتْ أَرْضُ مِصْرَ عَلَى بَنِي إِسْرَائِيلَ وَهِيَ بِلَادُ الْخَيْرَاتِ وَالْأَثْمَارِ؟

(٢) مَاذَا أَوْحَى اللّٰهُ إِلَى مُوْسٰى وَمَاذَا فَعَلَ مُوْسٰى؟

(٣) لِأَيِّ شَيْءٍ أَوْحَى اللّٰهُ إِلَى مُوْسٰى أَنْ يَسْرِيَ بِبَنِي إِسْرَائِيلَ إِلَى الشَّامِ؟

(٤) إِلَى أَيْنَ سَارَ مُوْسٰى بِبَنِي إِسْرَائِيلَ وَكَمْ سِبْطًا كَانَ مَعَهُ؟

(٥) كَيْفَ كَانَ الطَّرِيقُ إِلَى الشَّامِ؟ وَكَمْ مَرَّةً جَازَ مُوْسٰى ذٰلِكَ الطَّرِيقَ ؟

(٦) مَاذَا كَانَتْ إِرَادَةُ مُوْسٰى وَمَاذَا أَرَادَ اللّٰهُ؟

(٧) كَيْفَ أَصْبَحَتْ أَحْوَالُ النَّاسِ حِيْنَ رَأَوْا أَمَامَهُمُ الْبَحْرَ الْأَحْمَرَ؟

(٨) أَتَزَلْزَلَ مُوْسٰى فِي تِلْكَ الْحَالَةِ كَمَا تَزَلْزَلَ الْقَوْمُ؟

(٩) مَاذَا رَأَى بَنُو إِسْرَائِيلَ بَعْدَ أَنِ الْتَفَتُوا إِلَى الْوَرَاءِ؟

(١٠) كَيْفَ كَانَتِ الدُّنْيَا فِي عُيُوْنِ بَنِي إِسْرَائِيلَ؟

(١١) بِمَ أَمَرَ اللّٰهُ مُوْسٰى فِي ذٰلِكَ الْوَقْتِ؟

(١٢) مَاذَا حَدَثَ لَمَّا ضَرَبَ مُوْسٰى بِعَصَاهُ الْبَحْرَ؟

(١٣) كَمْ طَرِيقًا ظَهَرَ فِي الْبَحْرِ لَمَّا ضَرَبَ مُوْسٰى بِعَصَاهُ؟

(١٤) مَاذَا فَعَلَ بَنُو إِسْرَائِيلَ بَعْدَ أَنْ ظَهَرَ اثْنَا عَشَرَ طَرِيقًا؟

(١٥) هَلْ عَرَفْتَ يَا أَخِي أَنَّ الْمِيَاهَ تُطِيعُ أَمْرَ اللّٰهِ؟

## شَرْحُ الْكَلِمَاتِ (৩৪)

رَاسِيَةٌ ব-ব رَوَاسٍ - সুদৃঢ়। جَلَالٌ - মহিমা, বড়ত্ব। جَلَالَةُ الْمَلِكِ - মহামান্য রাজা, মহারাজ। مَأْسُورٌ - বন্দী। أَسْرًا (ض) বন্দী করা। ذَلِيلٌ ব-ব أَذِلَّاءُ - লাঞ্ছিত। عُرْضٌ ব-ব عِرَاضٌ – মধ্যভাগ, মাঝ। اِنْطِبَاقًا - বন্ধ হওয়া। (عَلَيْهِ) - যথাযথভাবে ফিট হওয়া। جِدٌّ - নদীর তীর, মারাত্মক অবস্থা। سَكْرَةٌ - মাতলামি। هَيْهَاتَ - অনেক দূরে, অসম্ভব। خَنْقًا (ن) - শ্বাস রোধ করা, গলাটিপে মারা। صَبْرًا (ض) - বন্দী করা। شَنْقًا (ن) - গলায় ফাঁস দেওয়া। مُوَاسَاةٌ - সমবেদনা প্রকাশ করা। قَذْفًا (ض) -নিক্ষেপ করা। قَذِيفَةٌ ব-ব قَذَائِفُ - ক্ষেপণাস্ত্র। قُنْبُلَةٌ ব-ব قَنَابِلُ -বোমা। تَخْلِيفًا - পিছনে ফেলা। ذِرَاعٌ ব-ব أَذْرُعٌ - হাত, গজ। فَكَاهَةٌ (س) - কৌতুক প্রিয় হওয়া فَكِهٌ ব-ব فَكِهُوْنَ - রসিকতাকারী। اِعْتِبَارًا শিক্ষা গ্রহণ করা। جُثَّةٌ ব-ব جُثَثٌ মৃতদেহ।

## غَرَقُ فِرْعَوْنَ

وَرَأٰى فِرْعَوْنُ كَيْفَ سَارَ بَنُوْ إِسْرَائِيْلَ وَعَبَرُوا الْبَحْرَ آمِنِيْنَ ۔ وَقَالَ فِرْعَوْنُ لِجُنُوْدِهٖ أُنْظُرُوْا إِلٰى الْبَحْرِ كَيْفَ انْفَلَقَ طَوْعًا لِأَمْرِيْ حَتّٰى آخُذَ هٰؤُلَاءِ الْفَارِّيْنَ - وَتَقَدَّمَ فِرْعَوْنُ بِجُنُوْدِهٖ فَجَزِعَ بَنُوْ إِسْرَائِيْلَ مَرَّةً أُخْرٰى، هَاهُوَ الْعَدُوُّ - هَا هُوَ الظَّالِمُ يُرِيْدُ أَنْ يَّعْبُرَ الطَّرِيْقَ إِلَيْنَا وَلَا يَمْنَعُهٗ مِنَّا شَيْءٌ ، وَسَيَلْحَقُنَا وَيَأْخُذُنَا إِلٰى مِصْرَ مَأْسُوْرِيْنَ أَذِلَّاءَ أَوْ يَقْتُلُنَا فِيْ هٰذِهِ الْبَرِّيَّةِ غُرَبَاءَ ، وَأَرَادَ مُوْسٰى أَنْ يَّضْرِبَ بِعَصَاهُ الْبَرَّ فَيَعُوْدُ بَحْرًا كَمَا كَانَ وَلٰكِنْ أَوْحَى اللّٰهُ إِلَيْهِ : أُتْرُكِ الْبَحْرَ سَاكِنًا إِنَّهُمْ جُنْدٌ مُّغْرَقُوْنَ - وَلَمَّا وَصَلَ فِرْعَوْنُ وَجُنُوْدُهٗ إِلٰى عُرْضِ الْبَحْرِ (وَهُوَ بَرٌّ) إِنْطَبَقَ عَلَيْهِمْ وَلَمَّا رَأٰى فِرْعَوْنُ الْجِدَّ زَالَتْ سَكْرَتُهٗ حَتّٰى إِذَا أَدْرَكَهُ الْغَرَقُ قَالَ آمَنْتُ أَنَّهٗ لَاإِلٰهَ إِلَّا الَّذِيْ آمَنَتْ بِهٖ بَنُوْ إِسْرَائِيْلَ وَأَنَا مِنَ الْمُسْلِمِيْنَ - وَلٰكِنْ هَيْهَاتَ "لَيْسَتِ التَّوْبَةُ لِلَّذِيْنَ يَعْمَلُوْنَ السَّيِّئَاتِ حَتّٰى إِذَا حَضَرَ أَحَدَهُمُ الْمَوْتُ قَالَ إِنِّيْ تُبْتُ الْآنَ" ، وَيَوْمَ يَأْتِيْ بَعْضُ آيٰتِ رَبِّكَ لَايَنْفَعُ نَفْسًا إِيْمَانُهَا لَمْ تَكُنْ آمَنَتْ مِنْ قَبْلُ أَوْ كَسَبَتْ فِيْ إِيْمَانِهَا خَيْرًا" فَقِيْلَ لَهٗ "آلْئٰنَ وَقَدْ عَصَيْتَ قَبْلُ وَكُنْتَ مِنَ الْمُفْسِدِيْنَ" - وَمَاتَ فِرْعَوْنُ فِي الْبَحْرِ غَرَقًا - مَاتَ الْجَبَّارُ الَّذِيْ قَتَلَ أُلُوْفًا مِنَ الْأَطْفَالِ وَالرِّجَالِ ذَبْحًا وَخَنْقًا - مَاتَ الطَّاغِيَةُ الَّذِيْ قَتَلَ أُلُوْفَ آلَافٍ صَبْرًا وَشَنْقًا مَاتَ مَلِكُ مِصْرَ بَعِيْدًا عَنْ عَرْشِهٖ بَعِيْدًا عَنْ قَصْرِهٖ بَعِيْدًا عَنْ سُلْطَانِهٖ لَاطَبِيْبَ يُدَاوِيْهِ وَلَاصَدِيْقَ يُوَاسِيْهِ وَلَا عَيْنَ تَبْكِيْهِ - وَكَانَ بَنُوْإِسْرَائِيْلَ فِيْ شَكٍّ عَنْ مَوْتِهٖ يَقُوْلُوْنَ إِنَّ فِرْعَوْنَ لَا يَمُوْتُ - أَمَا كُنَّا نَرَاهُ يَقْضِيْ أَيَّامًا لَايَأْكُلُ وَلَايَشْرَبُ وَقَذَفَ الْبَحْرُ جُثَّتَهٗ فَأَيْقَنُوْا بِمَوْتِهٖ - وَقَالَ اللّٰهُ تَعَالٰى لِفِرْعَوْنَ "فَالْيَوْمَ نُنَجِّيْكَ بِبَدَنِكَ لِتَكُوْنَ لِمَنْ خَلْفَكَ آيَةً"

وَكَانَتْ جُثَّةُ فِرْعَوْنَ أيَةً لِلنَّاظِرِيْنَ وَعِبْرَةً لِلْمُعْتَبِرِيْنَ - وَغَرِقَ جُنْدُ فِرْعَوْنَ عَنْ آخِرِهِ وَمَا نَجَا مِنْهُمْ أَحَدٌ. وَخَلَّفُوْا مِصْرَ وَرَاءَ هُمْ وَلَمْ يَجِدُوْا فِيْ أَرْضِهَا الْوَاسِعَةِ ذِرَاعًا لِمَدْفَنٍ - كَمْ تَرَكُوْا مِنْ جَنّٰتٍ وَّعُيُوْنٍ ، وَزُرُوْعٍ، وَّ مَقَامٍ كَرِيْمٍ ، وَنِعْمَةٍ كَانُوْا فِيْهَا فٰكِهِيْنَ ، كَذٰلِكَ وَأَوْرَثْنٰهَا قَوْمًا آخَرِيْنَ فَمَا بَكَتْ عَلَيْهِمُ السَّمَاءُ، وَالْأَرْضُ وَمَا كَانُوْا مُنْظَرِيْنَ

## ফির'আওনের সলিল সমাধি

ফির'আওন তাকিয়ে দেখলো কিভাবে বনী ইসরাঈল নিরাপদে সমুদ্র পার হয়ে গেল। তখন ফির'আওন তার সৈন্যদেরকে বললো, ঐ দেখ! আমার আদেশ পালনার্থে সমুদ্র কিভাবে দুভাগ হয়ে গেল, যাতে আমি এই পলাতকদের পাকড়াও করতে পারি। ফির'আওন সদল বলে সামনে অগ্রসর হলো। ফলে বনী ইসরাঈল আবার ভীত-শংকিত হলো। ঐ দেখ! অত্যাচারী শত্রু আমাদেরকে ধরার জন্য সমুদ্র পার হতে চায়। তাকে বাধা দেওয়ার মতো কিছু নেই। শীঘ্রই সে আমাদের কাছে পৌঁছে যাবে এবং আমাদেরকে অপদস্ত করে বন্দী অবস্থায় মিসর নিয়ে যাবে, কিংবা এই মরুভূমিতে নিঃসঙ্গ অবস্থায় হত্যা করবে। মূসা (আঃ) তাঁর লাঠি দ্বারা সমুদ্রে আঘাত করতে চাইলেন, যেন সমুদ্র পূর্বের অবস্থায় ফিরে যায়। কিন্তু আল্লাহ্ তা'আলা ওহীর মাধ্যমে তাকে জানিয়ে দিলেন, সমুদ্রকে স্থির থাকতে দাও," নিশ্চয় তারা নিমজ্জিত হবে। ফির'আওন যখন সদল বলে সমুদ্রের মাঝখানে পৌঁছলো তখন দুদিক থেকে পানি এসে মিলে গেল। ফির'আওন যখন গুরুতর অবস্থা দেখতে পেল তখন তার নেশা কেটে গেল।" অবশেষে যখন সে ডুবতে লাগলো তখন সে বললো, বনী ইস্রাঈল যাঁর প্রতি ঈমান এনেছে, আমি তার প্রতি ঈমান আনলাম। তিনি ব্যতীত অন্য কোন ইলাহ নেই এবং আমি মুসলমান হলাম। কিন্তু সময়তো পার হয়ে গেছে।" যারা আজীবন মন্দ কাজে লিপ্ত থাকে অবশেষে যখন মৃত্যুর সময় ঘনিয়ে আসে তখন বলে, আমি এখন তওবা করলাম, সেই তওবা গ্রহণযোগ্য নয়।" যেদিন আপনার প্রতিপালকের কোন নিদর্শন এসে পড়বে সেদিন তাদের ঈমান কোন কাজে আসবেনা, যারা ইতিপূর্বে ঈমান আনেনি, কিংবা আনিত ঈমান দ্বারা কোন কল্যাণ অর্জন করেনি।" তখন ফির'আওনকে বলা হলো, এখন তুমি একথা বলছো! অথচ ইতিপূর্বে তুমি নাফরমানী করেছ এবং ফাসাদ সৃষ্টি করেছ। অবশেষে ফির'আওন সমুদ্রে ডুবে মরলো।

সেই স্বৈরাচারীর মৃত্যু হলো, যে হাজার হাজার শিশু ও পুরুষকে জবাই করে ও শ্বাসরুদ্ধ করে হত্যা করেছিল। সেই নর পশুর মৃত্যু হলো, যে লাখ লাখ

মানুষকে বন্দী করে ও ফাঁসি দিয়ে হত্যা করেছিল। মিসর অধিপতি সিংহাসন থেকে দূরে এবং রাজ প্রাসাদ ও ক্ষমতা থেকে দূরে নিঃস্ব অবস্থায় মারা গেল। তার চিকিৎসা করার কোন ডাক্তার ছিলনা। তার প্রতি সমবেদনা প্রকাশের কোন বন্ধু ছিলনা। এমনকি তার মৃত্যু শোকে কাঁদার মত কোন মানুষও ছিল না।

বনী ইসরাঈল ফির'আওনের মৃত্যুর ব্যাপারে সন্দেহ করে বললো, ফির'আওন মরতে পারেনা। কারণ আমরা তাকে পানাহার ব্যতীত দিনের পর দিন কাটাতে দেখেছি। সমুদ্র ফির'আওনের মৃত দেহ তীরে নিক্ষেপ করলো। ফলে বনী ইসরাঈল তার মৃত্যুর ব্যাপারে নিশ্চিত হলো। আল্লাহ্ তা'আলা ফির'আওনকে উদ্দেশ্য করে বললেন." আজ আমি তোমার দেহটি রক্ষা করবো, যাতে তুমি তোমার পরবর্তীদের জন্য নিদর্শন হয়ে থাক। বস্তুত ফির'আওনের মৃতদেহ দর্শকদের জন্য নিদর্শন এবং শিক্ষাগ্রহণ কারীদের জন্য শিক্ষার উপাদান ছিল। ফির'আওন বাহিনী সমূলে নিমজ্জিত হল, কেউ রক্ষা পেলনা। তারা মিসরকে পশ্চাতে ফেলে এসেছিল। মিশরের সুবিশাল ভূমিতে দাফনের জন্য সে এক হাত জায়গাও পেলনা। যেমন কুরআনের ভাষায় ঃ "তারা পশ্চাতে রেখে গিয়েছিল কত উদ্যান ও প্রস্রবণ, কত শষ্যক্ষেত্র ও সুরম্য প্রাসাদ, কত বিলাস-উপকরণ, যা তাদেরকে আনন্দ দিত! তেমনি আমি এসব কিছুর উত্তরাধিকারী করেছিলাম ভিন্ন সম্প্রদায়কে। আকাশ ও পৃথিবী কেউই তাদের বিরহে অশ্রুপাত করেনি এবং তাদেরকে কোন অবকাশ ও দেওয়া হয়নি।"

## إِعْرَابُ الْكَلَامِ

(مَاتَ الْجَبَّارُ الَّذِىْ قَتَلَ اُلُوْفًا مِنَ الرِّجَالِ وَ الْأَطْفَالِ ذَبْحًا وَخَنْقًا)

(مَاتَ) ফে'য়েল, (اَلْجَبَّارُ) মাওসূফ, (اَلَّذِىْ) ইসমে মাওসূল, (قَتَلَ) ফে'য়েল-ফা'য়েল, (اُلُوْفًا) মাওসূফ, (مِنْ) হরফে জর, (الرِّجَالِ وَالْأَطْفَالِ) মাতুফ ও মাতুফ আলাইহি মিলে জুল হাল, (ذَبْحًا وَخَنْقًا) মা'তুফ ও মা'তুফ 'আলাইহ মিলে হাল হয়েছে। তারপর জুল হাল ও হাল মিলে মাজরূর। অতঃপর জরও মাজরূর মিলে مَعْدُوْدًا শিবহুল ফে'য়েলের সাথে মুতা'য়াল্লেক হয়ে মাফউলে বিহী। অতঃপর ফে'য়েল, ফা'য়েল ও মাফ'উলে বিহী মিলে জুমলা হয়ে ছিলা, ইসমুল মাওসূল ও সিলা মিলে সিফাত, মাওসূফ ও সিফাত মিলে ফা'য়েল। পরিশেষে ফে'য়েল ও ফা'য়েল মিলে اَلْجُمْلَةُ الْفِعْلِيَّةُ হয়েছে।

(رُوَيْدًا) অর্থ ধীরে ধীরে। এটি বাক্যে হাল হয়। যেমন رَحَلَتِ الْقَبِيْلَةُ مِنْ مَوْقِعِهَا رُوَيْدًا- (رَحَلَتْ) ফে'য়েল, (اَلْقَبِيْلَةُ) জুলহাল, (مِنْ مَوْقِعِهَا) জর-মাজরূর মিলে ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক, رُوَيْدًا (অর্থে مُتَمَهِّلِيْنَ) হাল, অতঃপর হাল ও জুলহাল মিলে ফা'য়েল। পরিশেষে ফে'য়েল, ফা'য়েল ও মুতা'য়াল্লিক মিলে اَلْجُمْلَةُ الْفِعْلِيَّةُ হয়েছে।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) مَاذَا قَالَ فِرْعَوْنُ لِجُنُوْدِهٖ لَمَّا عَبَرَ بَنُوْ إِسْرَائِيْلَ الْبَحْرَ آمِنِيْنَ؟

(٢) أَطَوْعًا لِأَمْرِ فِرْعَوْنَ انْفَلَقَ الْبَحْرُ أَمْ بِإِذْنِ اللّٰهِ؟

(٣) مَاذَا فَعَلَ بَنُوْ إِسْرَائِيْلَ لَمَّا تَقَدَّمَ فِرْعَوْنُ بِجُنُوْدِهٖ؟

(٤) مَاذَا أَوْحَى اللّٰهُ إِلٰى مُوْسٰى حِيْنَ أَرَادَ أَنْ يَّضْرِبَ الْبَحْرَ بِعَصَاهُ؟

(٥) لِمَ أَرَادَ مُوْسٰى أَنْ يَّضْرِبَ الْبَحْرَ بِعَصَاهُ؟

(٦) مَاذَا كَانَتْ حَالُ فِرْعَوْنَ وَجُنُوْدِهٖ بَعْدَ أَنْ وَصَلُوْا إِلٰى عُرْضِ الْبَحْرِ؟

(٧) مَاذَا قَالَ فِرْعَوْنُ حِيْنَ أَدْرَكَهُ الْغَرَقُ؟

(٨) أَقَبِلَ اللّٰهُ إِيْمَانَ فِرْعَوْنَ حِيْنَ حَضَرَهُ الْمَوْتُ؟

(٩) مَتٰى يَنْسَدُّ بَابُ التَّوْبَةِ؟

(١٠) مَاذَا قِيْلَ لِفِرْعَوْنَ حِيْنَ أَظْهَرَ الْإِيْمَانَ بِرَبِّ مُوْسٰى؟

(١١) أَيْنَ مَاتَ مَلِكُ مِصْرَ وَكَيْفَ مَاتَ هٰذَا الْجَبَّارُ؟

(١٢) اُذْكُرْ سَبَبَ ارْتِيَابِ بَنِيْ إِسْرَائِيْلَ فِيْ مَوْتِ فِرْعَوْنَ؟

(١٣) مَتٰى أَيْقَنَ بَنُوْ إِسْرَائِيْلَ بِمَوْتِهٖ؟

(١٤) لِأَيِّ غَرَضٍ نَجَّى اللّٰهُ جُثَّةَ فِرْعَوْنَ وَأَيْنَ تَقَعُ جُثَّتُهُ فِي الْوَقْتِ الرَّاهِنِ؟

(١٥) مَاهِيَ الْعِبَرُ الَّتِيْ اِعْتَبَرْتُمُوْهَا بِالْحِكَايَةِ الْمَذْكُوْرَةِ؟

## شَرْحُ الْكَلِمَاتِ (৩৫)

نَفَاسَةً (ن) - মূল্যবান হওয়া। نَفِيْسَةٌ ব-ব نَفَائِسُ - মূল্যবান। تَنَافُسًا - প্রতিযোগিতা করা। حَضَرٌ - শহর এলাকা। بَرِّيَّةٌ ব-ব بَرَارِيْ - মরুভূমি। خَيْمَةٌ - ব-ব خِيَامٌ - তাঁবু। تَخْيِيْمًا - তাঁবু স্থাপন করা। (شَيْءٌ عَلَيْهِ) - ছেয়ে যাওয়া। غَمَامٌ ব-ব غَمَائِمُ মেঘ। اِسْتِغَاثَةً - ফরিয়াদ করা। مَشْرَبٌ ব-ব مَشَارِبُ - পানস্থল, ঘাট। (الْمَاءُ) اِنْفِجَارًا - প্রবাহিত হওয়া। تَفْجِيْرًا - প্রবাহিত করা। حَلْوٰى - ব-ব حَلْوَيَاتٌ - মিষ্টান্ন। سُهُوْلَةً - (ك) সহজ হওয়া। تَسْهِيْلًا - সহজ করা। صُعُوْبَةً - (ك) - কঠিন হওয়া। تَصْعِيْبًا - কঠিন করা। مَنٌّ - আসমানী খাদ্য। سَلْوٰى - সান্ত্বনা, তিতির জাতীয় পক্ষী বিশেষ। تَظْلِيْلًا - ছায়া দান করা। شِكَايَةً (ن) (إِلٰى) অভিযোগ করা। مُطْمَئِنٌّ - আশ্বস্ত, নিশ্চিন্ত।

## فِى الْبَرِّيَّةِ

وَصَلَ بَنُوْ إِسْرَائِيْلَ إِلٰى بَرِّ الْأَمْنِ وَالسَّلَامِ وَتَنَفَّسُوْا فِىْ هَوَائِهِ كَالْأَحْرَارِ الْأَشْرَافِ - هُنَالِكَ لَايَخَافُوْنَ فِرْعَوْنَ وَلَايَخَافُوْنَ هَامَانَ وَلَا يَخَافُوْنَ شُرْطَتَهُ - هُنَالِكَ يَمْشُوْنَ آمِنِيْنَ مُطْمَئِنِّيْنَ لَايَخْشَوْنَ أَحَدًا إِلَّا اللّٰهَ وَلٰكِنَّهُمْ كَانُوْا أَهْلَ الْخَضَرِ وَكَانَتْ الشَّمْسُ تُؤْذِيْهِمْ فِى الْبَرِّيَّةِ - وَكَانُوْا ضُيُوْفَ اللّٰهِ- أَلَمْ تَرَ إِلٰى الْمُلُوْكِ كَيْفَ يُكْرِمُوْنَ ضُيُوْفَهُمْ ؟ وَكَيْفَ يَضْرِبُوْنَ لَهُمُ الْخِيَامَ تَقِيْهِمْ حَرَّ الشَّمْسِ ؟ إِنَّ كَرَامَةَ اللّٰهِ فَوْقَ كُلِّ كَرَامَةٍ وَأَمَرَ اللّٰهُ الْغَمَامَ أَنْ يُّظِلَّهُمْ فَكَانُوْا يَمْشُوْنَ فِىْ ظِلِّ الْغَمَامِ ، وَكَانَ الْغَمَامُ يَسِيْرُ مَعَهُمْ حَيْثُ سَارُوْا وَيَقِفُ أَيْنَمَا وَقَفُوْا وَعَطِشَ بَنُوْ إِسْرَائِيْلَ وَلَا مَاءَ فِى الْبَرِّيَّةِ ، وَلَا نَهْرَ وَلَابِئْرَ - ذَهَبُوْا إِلٰى مُوْسٰى يَشْكُوْنَ إِلَيْهِ الْعَطَشَ كَمَا يَشْكُوْ الطِّفْلُ إِلٰى أُمِّهِ وَيَسْتَغِيْثُهَا

وَدَعَا مُوْسٰى رَبَّهُ وَمَنْ لَهُ غَيْرُهُ؟ فَقَالَ اضْرِبْ بِعَصَاكَ الْحَجَرَ فَانْفَجَرَتْ مِنْهُ اثْنَتَا عَشَرَةَ عَيْنًا قَدْ عَلِمَ كُلُّ أُنَاسٍ مَّشْرَبَهُمْ - وَجَاعَ بَنُوْ إِسْرَائِيْلَ فَشَكَوْا إِلٰى مُوْسٰى الْجُوْعَ كَمَا يَشْكُوْ الطِّفْلُ إِلٰى أُمِّهِ وَيَسْتَغِيْثُهَا وَقَالُوْا إِنَّكَ أَخْرَجْتَنَا مِنْ مِصْرَ أَرْضِ الْفَوَاكِهِ وَالثَّمَرَاتِ وَأَرْضِ الْخَيْرَاتِ وَالطَّيِّبَاتِ فَمَنْ لَنَا بِطَعَامٍ فِىْ هٰذِهِ الْبَرِّيَّةِ؟ وَدَعَامُوْسٰى رَبَّهُ وَمَنْ لَهُ غَيْرُهُ؟ فَأَنْزَلَ عَلَيْهِمُ الطَّعَامَ أَنْزَلَ لَهُمْ عَلٰى أَوْرَاقِ الْأَشْجَارِ مِثْلَ الْحَلْوٰى وَأَرْسَلَ إِلَيْهِمْ طَيْرًا يَأْخُذُوْنَهُ مِنَ الْأَشْجَارِ بِسُهُوْلَةٍ - ذٰلِكَ هُوَ الْمَنُّ وَالسَّلْوٰى ، ضِيَافَةُ اللّٰهِ لِبَنِىْ إِسْرَائِيْلَ فِى الْبَرِّيَّةِ -

## মরুভূমিতে অবস্থান

বনী ইসরাঈল শান্তি ও নিরাপদ ভূমিতে পৌঁছে গেল এবং সেখানকার মুক্ত বায়ুতে সভ্য-স্বাধীন ব্যক্তিদের ন্যায় শ্বাস (বাস করা) নিতে লাগলো। সেখানে ফির'আওন, হামান ও তার পুলিশ বাহিনীর অনিষ্টের আশংকা নেই। সেখানে তারা নিশ্চিন্তে ও নিরাপদে বিচরণ করতে লাগলো। এক আল্লাহ্ ছাড়া আর কারো ভয় নেই। কিন্তু তারা ছিল নগরের অধিবাসী। ফলে মরুভূমিতে রোদ্র তাদের জন্য কষ্ট দায়ক হয়ে পড়লো। তাঁরা ছিল আল্লাহ্‌র মেহমান। তোমরা কি বাদশাহদের দেখনি, কিভাবে তারা তাদের মেহমানদেরকে সম্মান করে এবং রোদের তাপ থেকে রক্ষার জন্য তাঁবু টানানোর ব্যবস্থা করে? আল্লাহ্‌র দেওয়া সম্মানতো সকল সম্মানের উর্ধ্বে। আল্লাহ্ মেঘমালাকে ছায়া দান করার আদেশ করলেন। ফলে তারা মেঘের ছায়ায় বিচরণ করতে লাগলো। তারা যেদিকে যেত মেঘও সেদিকে ভেসে যেত এবং তারা যেখানে থামে মেঘও সেখানে থামে। একবার বনী ইসরাঈল খুব পিপাসার্ত হলো। কিন্তু মরুভূমিতে কোন নদী নালা নেই, এমনকি একটু পানিও নেই। ফলে তারা মূসা (আঃ) এর নিকট গিয়ে পিপাসার অনুযোগ করলো, যেমন শিশু তার মায়ের কাছে অনুযোগ করে সাহায্য চায়। তখন মূসা (আঃ) আল্লাহ্‌র নিকট দো'য়া করলেন, আল্লাহ্ ছাড়া তার আর কে আছে? আল্লাহ্ বললেন, " তোমার লাঠি দ্বারা পাথরে আঘাত করো।" তখন তা থেকে বারটি প্রস্রবণ প্রবাহিত হলো। প্রত্যেক গোত্র নিজ নিজ পান স্থল চিনে নিল।

বনী ইসরাঈল ক্ষুধার্ত হয়ে মূসা (আঃ) এর নিকট ক্ষুধার অভিযোগ করলো, যেমন শিশু তার মায়ের কাছে অভিযোগ করে ও সাহায্য চায়। তারা বললো, তুমি আমাদেরকে ফল-ফলাদিতে পরিপূর্ণ ও ধন সম্পদে ভরপুর মিসর ভূমি থেকে বের করে এনেছ, এখন এই মরুভূমিতে কে আমাদের জন্যখাবারের ব্যবস্থা করবে? তখন মূসা (আঃ) তাঁর প্রতিপালকের নিকট দো'য়া করলেন। আল্লাহ্ ছাড়া তাঁর আর কে আছে? তখন আল্লাহ্ তা'আলা তাদের জন্য খাবার প্রেরণ করলেন। গাছের পাতায় পাতায় হালুয়া সদৃশ এক প্রকার খাবার এক প্রকার পাখি প্রেরণ করলেন। গাছ থেকে অনায়াসে ধরা যেত। আর এটাই হলো সেই মান্না সালওয়া। মরুভূমিতে তা ছিল বনী ইসরাঈলের জন্য আল্লাহ্‌র পক্ষ থেকে মেহমানদারি।

## إِعْرَابُ الْكَلَامِ

(فَانْفَجَرَتْ مِنْهُ اثْنَتَا عَشْرَةَ عَيْنًا)

(ف) لِتَعْقِيْبِ (انْفَجَرَ) ফে'য়েল, (ت) মুয়ান্নাছের 'আলামত,

(مِنْهُ) জর-মাজরুর মিলে ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক,

(اِثْنَتَا عَشْرَةَ) মুরাক্কাবে বিনায়ী হয়ে মুমায়্যায, (عَيْنًا) তামীয, উভয় মিলে ফা'য়েল, অবশেষে ফে'য়েল, ফা'য়েল ও মুতা'য়াল্লিক মিলে اَلْجُمْلَةُ الْفِعْلِيَّةُ হয়েছে।

(رُبَّ عَالِمٍ شَهِيْرٍ لَقِيْتُهُ) উপরোক্ত বাক্যে (رُبَّ) হরফে জরটি অতিরিক্ত অব্যয়ের সাথে সাদৃশ্যপূর্ণ এবং এর কোন (متعلق) নেই। (عَالِمٍ شَهِيْرٍ) মাওসূফ-সিফাত মিলে মুবতাদা (لَقِيْتُهُ) জুমলায়ে ফেলিয়া হয়ে খবর। অবশেষে মুবতাদা ও খবর মিলে জুমলায়ে ইসমিয়া হয়েছে।

(رُبَّمَا الْمَطَرُ نَازِلٌ) - (رب) হরফে জর অতিরিক্ত অব্যয়ের সঙ্গে সাদৃশ্য পূর্ণ। (ما) الكافة অতিরিক্ত অব্যয়, (اَلْمَطَرُ) মুবতাদা, (نَازِلٌ) শিবহুল ফে'য়েল ও ফা'য়েল মিলে খবর। পরিশেষে মুবতাদা ও খবর মিলে জুমলা হয়েছে।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) إِلَى أَيْنَ وَصَلَ بَنُوْ إِسْرَائِيْلَ؟

(٢) مَاذَا فَعَلُوْا بَعْدَ أَنْ وَصَلُوْا إِلَى بَرِّ الْأَمْنِ وَالسَّلَامِ؟

(٣) كَيْفَ مَشَى بَنُوْ إِسْرَائِيْلَ هُنَالِكَ؟

(٤) لِمَاذَا كَانَتِ الشَّمْسُ تُؤْذِيْهِمْ فِي الْبَرِّيَّةِ ؟

(٥) مَاذَا يَفْعَلُ الْمُلُوْكُ لِيَقُوْا ضُيُوْفَهُمْ حَرَّ الشَّمْسِ؟

(٦) مَاذَا فَعَلَ اللّٰهُ لِيَقِيَ ضُيُوْفَهُ حَرَّ الشَّمْسِ؟

(٧) بِمَ أَمَرَ اللّٰهُ الْغَمَامَ وَمَاذَا فَعَلَ الْغَمَامُ بَعْدَ أَمْرِهِ؟

(٨) عَطِشَ بَنُوْ إِسْرَائِيْلَ فِي الْبَرِّيَّةِ فَمَاذَا فَعَلُوْا؟

(٩) مَا شَكَا بَنُوْ إِسْرَائِيْلَ إِلَى نَبِيِّ اللّٰهِ مُوْسَى؟

(١٠) أَاسْتَجَابَ اللّٰهُ لِدَعْوَةِ مُوْسَى؟ وَمَتَى ؟

(١١) مَاذَا حَدَثَ لَمَّا ضَرَبَ مُوْسَى بِعَصَاهُ الْحَجَرَ؟

(١٣) مَاذَا فَعَلَ مُوْسَى بَعْدَ أَنْ سَمِعَ شِكَايَتَهُمْ؟

(١٤) بِمَ أَكْرَمَ اللّٰهُ ضُيُوْفَهُ فِي الْبَرِّيَّةِ؟

(١٥) هَلْ هُنَاكَ فَرْقٌ بَيْنَ إِكْرَامِ اللّٰهِ وَاكْرَامِ الْمُلُوْكِ ؟

(١٦) عَرِّفِ الْمَنَّ وَالسَّلْوَى مُخْتَصَرًا-

## شَرْحُ الْكَلِمَاتِ (৩৬)

ذَوْقٌ - রুচি, পছন্দ। اَلذَّوْقُ السَّلِيْمُ - সুরুচি। تَذَوَّقًا (شَيْئًا) - চাখা। قَرَارًا (ض) - স্থিতিশীল হওয়া। اِشْتِهَاءٌ কামনা করা। قَرَارٌ ব-ব قَرَارَاتٌ - সিদ্ধান্ত, প্রস্তাব। سُكُوْنًا (اِلَيْهِ - ف) - প্রশান্তি লাভ করা। تَسْكِيْنًا - শান্ত করা। طِبَاعٌ - স্বভাব, প্রকৃতি। طَبْعًا (ف) ছাপানো। مَطْبَعٌ ব-ব - مَطَابِعُ - ছাপাখানা, প্রেস। تَشَكُّرًا (لَهُ) - কৃতজ্ঞতা জানানো। تَشَكِّيًا (اِلَيْهِ) - অনুযোগ করা। خُضْرَةٌ ব-ব خُضَرٌ - সবজি। اَلْخَضَّارُ সবজী বিক্রেতা। بَقْلٌ - ব-ব بُقُوْلٌ - তরকারি। قِثَّاءٌ - শসা। فُوْمٌ - মটর কলাই, গম। اِسْتِعْجَابًا (مِنْ) - আশ্চর্যান্বিত হওয়া। عِتَابًا - ভর্ৎসনা করা। اِسْتِبْدَالًا (بِهِ) - বদলিয়ে নেওয়া। تَنَازُلًا (عَنِ الْأَمْرِ) - সরে আসা। اِخْتِيَارًا - পছন্দ করা, গ্রহণ করা। هُبُوْطًا (ض) - অবতরণ করা।

## كُفْرَانُ بَنِيْ إِسْرَائِيْلَ

وَلٰكِنَّ بَنِيْ إِسْرَائِيْلَ قَدْ أَفْسَدَ ذَوْقَهُمْ وَخُلُقَهُمُ الْعُبُوْدِيَّةُ الطَّوِيْلَةُ - وَكَانُوْا لَا يَقِرُّوْنَ عَلٰى شَيْءٍ وَكَانُوْا لَايَسْكُنُوْنَ إِلٰى شَيْءٍ وَكَانُوْا فِيْ طِبَاعِهِمْ أَطْفَالًا - وَكَانُوْا قَلِيْلِي التَّشَكُّرِ كَثِيْرِي التَّشَكِّيْ سَرِيْعِي السَّآمَةِ وَيُحِبُّوْنَ مَامُنِعُوْا وَيَكْرَهُوْنَ مَا أُعْطُوْا - وَلَمْ يَلْبَثُوْا قَلِيْلًا أَنْ قَالُوْا لِمُوْسٰى قَدْ سَئِمْنَا هٰذَا الطَّعَامَ الْوَاحِدَ وَقَدْ سَئِمْنَا هٰذَا اللَّحْمَ وَهٰذِهِ الْحَلْوٰى -

وَقَدِ اشْتَهَيْنَا الْخُضَرَ وَالْبُقُوْلَ - يٰمُوْسٰى لَنْ نَّصْبِرَ عَلٰى طَعَامٍ وَاحِدٍ فَادْعُ لَنَا رَبَّكَ يُخْرِجْ لَنَا مِمَّا تُنْبِتُ الْأَرْضُ مِنْ بَقْلِهَا وَقِثَّائِهَا وَفُوْمِهَا وَعَدَسِهَا وَبَصَلِهَا - تَعَجَّبَ مُوْسٰى مِنْ هٰذَا السُّؤَالِ الْغَرِيْبِ وَقَالَ بِصَوْتٍ فِيْهِ الْإِنْكَارُ وَفِيْهِ الْاِسْتِعْجَابُ وَفِيْهِ الْعِتَابُ - أَتَسْتَبْدِلُوْنَ الَّذِيْ هُوَ أَدْنٰى بِالَّذِيْ هُوَ خَيْرٌ ؟ أَبُقُوْلًا وَخُضَرَ مَكَانَ طُيُوْرٍ وَحَلْوٰى لَمْ تَمَسَّهَا يَدُ إِنْسَانٍ ؟ أَطَعَامَ الْفَلَّاحِيْنَ بَدَلَ طَعَامِ الْمُلُوْكِ ؟ يَالَفَسَادِ الذَّوْقِ! يَالَسُوْءِ الْاِخْتِيَارِ!

وَلٰكِنَّ بَنِي إِسْرَائِيلَ لَمْ يَتَنَازَلُوا عَنْ سُؤَالِهِمْ وَلَمْ يَزَالُوا يَطْلُبُونَ الْخُضَرَ وَالْبُقُولَ - فَقَالَ مُوسٰى إِنَّ مَا سَأَلْتُمْ يُوجَدُ فِي كُلِّ قَرْيَةٍ وَمِصْرَ" اِهْبِطُوا مِصْرًا فَإِنَّ لَكُمْ مَّا سَأَلْتُمْ" -

## বনী ইসরাঈলের অকৃতজ্ঞতা

কিন্তু দীর্ঘ দাসত্বের ফলে বনী ইসরাঈলের স্বভাব ও রুচি নষ্ট হয়ে গিয়েছিল। কোন কিছুতেই তাদের স্থিরতা ছিলনা। কোন কিছুতেই তারা প্রশান্তি লাভ করতোনা। তারা শিশু সুলভ আচরণ করতো। তারা অল্প শোকর করতো কিন্তু বেশী অভিযোগ করতো, আর সামান্যতেই অতিষ্ঠ হয়ে পড়ত। যা নিষেধ করা হতো তা পছন্দ করতো, আর যা প্রদান করা হতো তা অপছন্দ করতো।

কিছুদিন যেতে নাযেতেই তারা মুসার (আঃ) নিকট অভিযোগ করে বললো, আমরা এক ধরনের খাবার খেয়ে এবং গোশ্‌ত ও মিষ্টি খেয়ে অতিষ্ঠ হয়ে পড়েছি। তাই এখন আমাদের শাক-সব্জি খেতে মনে চায়।

"তারা বললো, হে মূসা! আমরা একই ধরনের খাবারে ধৈর্য ধারণ করতে পারবোনা। অতএব আপনি আমাদের পক্ষ থেকে আপনার প্রতিপালকের নিকট দো'য়া করুন, তিনি যেন আমাদের জন্য যমীনের উৎপাদিত তরকারী, খিরাই, সিম, ডাল ও পেঁয়াজ ইত্যাদির ব্যবস্থা করেন। তাদের এই অদ্ভুত আবদার শুনে মূসা (আঃ) অবাক হলেন এবং বিস্ময়, তিরস্কার ও ঘৃণা মিশ্রিত স্বরে বললেন," তোমরাকি এই উত্তম খাবার সাধারণ খাবার দ্বারা পরিবর্তন করতে চাও? মানব স্পর্শ মুক্ত পাখির গোশ্‌ত ও মিষ্টির স্থলে শাক-সব্জি খেতে চাও? রাজার খাবারের পরিবর্তে চাষার খাবার চাও? হায় রুচি বিকৃতি! হায় মন্দ নির্বাচন! কিন্তু বনী ইসরাঈল প্রশ্ন করা থেকে বিরত থাকলোনা। বরং শাক সব্জির আবদার অব্যাহত রাখলো। তখন মূসা (আঃ) বললেন, তোমরা যা চাচ্ছ তাতো প্রত্যেক গ্রামে-গঞ্জে পাওয়া যায়। সুতরাং " তোমরা কোন শহরে চলে যাও, সেখানে তোমরা যা চাবে তাই পাবে।"

## إِعْرَابُ الْكَلَامِ

(أَتَسْتَبْدِلُونَ الَّذِي هُوَ أَدْنٰى بِالَّذِي هُوَ خَيْرٌ)

(أ) হরফে ইস্তেফহাম, (تَسْتَبْدِلُونَ) ফে'য়েল-ফা'য়েল, (الَّذِي) ইসমে মাওসূল, (هُوَ) মুবতাদা, (أَدْنٰى) খবর, উভয় মিলে সিলা, তারপর ইসমে মাওসূল ও সিলা মিলে মাফ'উলে বিহী, (ب) হরফে জর, (الَّذِي) ইসমে মাওসূল, (هُوَ) মুবতাদা, (خَيْرٌ) খবর ,উভয় মিলে সিলা, তারপর ইসমে মাওসূল ও সিলা মিলে মাজরুর, জর-মাজরুর মিলে পূর্ববর্তী ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক হয়েছে। পরিশেষে ফে'য়েল, ফা'য়েল মাফ'উলে বিহী ও মুতা'য়াল্লিক মিলে الْجُمْلَةُ الْفِعْلِيَّةُ হয়েছে।

(سَمْعًا وَطَاعَةً)শব্দ দুটি মূলত ছিল أَسْمَعُ سَمْعًا وَأُطِيعُ طَاعَةً সুতরাং سَمْعًا শব্দটি أَسْمَعُ ফে'য়েল থেকে মাফ'উলে মুতলাক হয়েছে। তদ্রূপ طَاعَةً শব্দটি أُطِيعُ ফে'য়েল থেকে মাফ'উলে মুতলাক হয়েছে।

**(طَوْعًا)** শব্দটি طَائِعًا এর অর্থে ব্যবহার হয় এবং তারকীবে হাল হয়। যথা اِلْتَحَقَ الشَّبَابُ بِالْجَيْشِ طَوْعًا এ বাক্যে (الشَّبَاب) জুলহাল, (بِالْجَيْشِ) ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক (طَوْعًا) হাল, অতঃপর হাল ও যুলহাল মিলে ফা'য়েল, পরিশেষে ফে'য়েল, ফা'য়েল, ও মাতায়া'ল্লিক মিলে জুমলায়ে ফে'লিয়া।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) كَيْفَ فَسَدَ ذَوْقُ بَنِي إِسْرَائِيلَ وَخُلُقُهُمْ؟

(٢) بَيِّنْ أَحْوَالَ بَنِي إِسْرَائِيلَ اِخْتِصَارًا

(٣) مَا يُحِبُّ بَنُو إِسْرَائِيلَ وَمَا يَكْرَهُونَ؟

(٤) مَاذَا قَالَ بَنُو إِسْرَائِيلَ بَعْدَ أَنْ سَئِمُوا اللَّحْمَ وَالْحَلْوٰى؟

(٥) أُذْكُرِ الْأَطْعِمَةَ الَّتِي اشْتَهٰى بَنُو إِسْرَائِيلَ بَدَلَ الْمَنِّ وَالسَّلْوٰى؟

(٦) مَاذَا قَالَ مُوسٰى بَعْدَ أَنْ سَمِعُوا سُؤَالَهُمُ الْغَرِيبَ؟

(٧) عَلٰى أَيِّ شَيْءٍ يَدُلُّ سُؤَالُهُمُ الْعَجِيبُ؟

(٨) أَفَلَا يَدُلُّ سُؤَالُهُمْ عَلٰى فَسَادِ ذَوْقِهِمْ وَسُوءِ اِخْتِيَارِهِمْ؟

(٩) لِمَاذَا تَعَجَّبَ مُوسٰى مِنْ سُؤَالِهِمْ؟

(١٠) أَيْنَ يُوجَدُ الْخُضَرُ وَالْبُقُولُ؟

(١١) مَاذَا أَجَابَ مُوسٰى لَمَّا أَصَرُّوا عَلٰى أَسْئِلَتِهِمْ؟

(١٢) لِمَ سَقَطَ النُّونُ مِنَ الْمُضَافِ فِي "قَلِيلِي التَّشَكُّرِ"؟ أُذْكُرِ الْقَاعِدَةَ الْمُتَعَلِّقَةَ بِهَا-

## شَرْحُ الْكَلِمَاتِ (৩৭)

ضِدٌّ ব-ব أَضْدَادٌ - বিপরীত, বিপক্ষ تُعْرَفُ الْأَشْيَاءُ بِأَضْدَادِهَا বস্তুর পরিচয় তার বিপরীত বস্তুতে। تَضَادًا - পরস্পর বিরোধী হওয়া। تَبْدِيلًا - পরিবর্তন করা। تَبَدُّلًا - পরিবর্তিত হওয়া। عَنِيدٌ - জেদী, এক গুয়ে। شَهِيٌّ - প্রিয়, কাম্য। شَهْوَةً (س) - কামনা করা। رَغَدًا (س) (الْعَيْشُ) - স্বাচ্ছন্দপূর্ণ হওয়া। حِطَّةٌ - মাগফিরাত প্রার্থনা। حَطًّا (ن) নীচে নামা। اِنْحِطَاطًا - অধঃপতিত হওয়া। اِنْحِطَاطُ الْأُمَّةِ - জাতির অধঃপতন। كُرْهٌ - ঘৃণা, অপছন্দ।

- أَسْتَاهٌ ب-ب - إِسْتٌ - زَحْفًا । হামাগুড়ি দেওয়া । (ف) - (س) هُزُوًّا - ঠাট্টা করা । নিতম্ব । وَبَاءٌ ب-ب - أَوْبِيَةٌ - মহামারী, প্লেগ । تَنْقِيرًا - দোষ তালাশ করা । - تَبْيِتًّا - চিন্তায় ফেলা । إِعَانَةٌ - সাহায্য করা । تَبْيِينًا - প্রকাশ করা । إِفْهَامًا - প্রকাশিত হওয়া । إِسْتِبَانَةٌ - স্পষ্ট হওয়া । وَمَا كُلُّ قَوَّالٍ بِعَامِلٍ - বলা সহজ করা কঠিন । (بِهِ) - إِسْتِهْزَاءٌ - ঠাট্টা করা ।

## عِنَادُ بَنِى إِسْرَائِيلَ

وَكَانَتْ بَنُو إِسْرَائِيلَ فِى طِبَاعِهِمْ أَطْفَالاً ، وَأَطْفَالاً مُعَانِدِيْنَ - وَكُلَّمَا أُمِرُوا بِأَمْرٍ يُخَالِفُوْنَهُ إِلَى ضِدِّهِ وَيَسْتَهْزِءُوْنَ بِهِ كَأَنَّهُمْ يَرَوْنَ مِنَ الْوَاجِبِ أَنْ يُبَدِّلُوا مَا يُقَالُ لَهُمْ كَطِفْلٍ عَنِيْدٍ يُقَالُ لَهُ قُمْ فَيَجْلِسُ وَيُقَالُ لَهُ اِجْلِسْ فَيَقُوْمُ ، وَيُقَالُ لَهُ اسْكُتْ فَيَتَكَلَّمُ وَيُقَالُ لَهُ تَكَلَّمْ فَيَسْكُتُ وَكَانَ فِيهِمْ عِنَادُ الْأَطْفَالِ فِى خُبْثِ الْأَشْرَارِ فِى هزْءِ الْأَعْدَاءِ فِى سَفَاهَةِ الْمَجَانِيْنَ - كَانُوا يُرِيْدُوْنَ أَنْ يَسْكُنُوا قَرْيَةً وَيَأْكُلُوا طَعَامَهُمُ الشَّهِىَّ مِنَ الْخُضَرِ وَالْبُقُوْلِ - وَلٰكِنَّهُمْ لَمَّا قِيلَ لَهُمْ "اُسْكُنُوا هٰذِهِ الْقَرْيَةَ وَكُلُوا مِنْهَا حَيْثُ شِئْتُمْ رَغَدًا وَادْخُلُوا الْبَابَ سُجَّدًا وَقُوْلُوا حِطَّةٌ نَغْفِرْلَكُمْ خَطٰيٰكُمْ وَسَنَزِيْدُ الْمُحْسِنِيْنَ" - غَضِبُوا مِنْ هٰذَا الْأَمْرِ الْإِلٰهِى وَدَخَلُوا الْقَرْيَةَ كُرْهًا وَهُزُوًا يَزْحَفُوْنَ عَلٰى أَسْتَاهِهِمْ - فَبَدَّلَ الَّذِيْنَ ظَلَمُوا قَوْلاً غَيْرَ الَّذِى قِيلَ لَهُمْ ، فَأَنْزَلَ اللّٰهُ عَلَيْهِمْ بَلاَءً وَبَعَثَ عَلَيْهِمْ وَبَاءً مَاتُوا مِنْهُ مَوْتَ الْفِيْرَانِ - وَإِذَا أُمِرُوا بِأَمْرٍ أَكْثَرُوا السُّؤَالَ وَالتَّنْقِيْرَ شَأْنَ رَجُلٍ لَايُرِيْدُ أَنْ يَعْمَلَ فَيُكْثِرُ السُّؤَالَ وَالتَّنْقِيْرَ - حَدَثَ فِى بَنِى إِسْرَائِيلَ حَادِثُ قَتْلٍ فَأَهَمَّ ذٰلِكَ بَنِى إِسْرَائِيلَ - وَلَمْ يَهْتَدُوا إِلَى الْقَاتِلِ وَكَانَ السُّؤَالُ عَنِ الْقَاتِلِ حَدِيْثَ النَّاسِ - جَاءُوا إِلٰى مُوسٰى عَلَيْهِ الصَّلاَةُ وَالسَّلاَمُ وَقَالُوا أَعِنَّا يَانَبِىَّ اللّٰهِ فِى هٰذِهِ الْقَضِيَّةِ وَادْعُ اللّٰهَ يُبَيِّنْ لَنَا الْقَاتِلَ

## বনী ইসরাঈলের হঠকারিতা

বনী ইসরাঈলের স্বভাব ছিল হঠকারী শিশুর ন্যায়। যখনই তাদেরকে কোন বিষয়ে আদেশ করা হতো তখনই তারা বিপরীত কাজ করে বিরুদ্ধাচরণ করতো এবং তা নিয়ে উপহাস করতো। নির্দেশ অমান্য করা যেন তাদের কর্তব্য মনে করতো। হঠকারী শিশুর মত, যাকে দাঁড়াতে বললে বসে, আর বসতে বললে দাঁড়ায়। চুপ থাকতে বললে কথা বলে, আর কথা বলতে বললে চুপ থাকে। তাদের মাঝে শিশুদের হঠকারিতা, দুষ্টলোকদের মন্দ স্বভাব, শত্রুদের উপহাস ও উন্মাদদের নির্বুদ্ধিতা ছিল। তারা গ্রামে থেকে তাদের পছন্দনীয় শাক-সব্জি খেতে চাইতো। কিন্তু যখনই তাদেরকে বলা হলো, তোমরা এই নগরীতে বসবাস কর এবং সেখান থেকে যথা ইচ্ছা স্বচ্ছন্দে আহার কর এবং অবনত মস্তকে দরজা দিয়ে প্রবেশ করো, আর বলো, ক্ষমা চাই। তাহলে তোমাদের পাপসমূহ ক্ষমা করে দেব। আর আমি সৎকর্মশীলদের প্রতিদান বৃদ্ধি করে থাকি।" তখন তারা এই ঐশী নির্দেশের কারণে খুব ক্ষিপ্ত হলো এবং নিতম্বে ভর করে হামা গুড়ি দিয়ে অনীহা ও বিদ্রুপের সাথে গ্রামে প্রবেশ করলো।" আর যালিমদেরকে যা বলা হয়েছিল তারা অন্য কথা দ্বারা তা পরিবর্তন করে দিল। তখন আল্লাহ্ তা'আলা তাদের উপর মহামারী পাঠালেন। ফলে তারা ইঁদুরের ন্যায় মারা গেলো। যখনই তাদেরকে কোন কাজের আদেশ করা হতো তারা নানা রকম প্রশ্ন করতো এবং খুঁত বের করার চেষ্টা করতো। ঐ ব্যক্তির ন্যায়, যে কাজ থেকে পরিত্রাণের জন্য বেশী বেশী প্রশ্ন করে এবং বিভিন্ন প্রকার খুঁত তালাশ করে।

একবার বনী ইস্রাঈলে একটি হত্যা কাণ্ড সংঘটিত হয়েছিল। ফলে বনী ইস্রাঈল খুব চিন্তিত ও উদ্বিগ্ন হয়ে পড়েছিল। কিন্তু হত্যাকারীর কোন সন্ধান পাচ্ছিলনা। হত্যাকারী সম্পর্কে প্রশ্ন করা মানুষের আলোচ্য বিষয়ে পরিণত হয়েছিল। ফলে তারা মূসা (আঃ) এর নিকট এসে বললো, হে আল্লাহ্র নবী! এই সমস্যায় আমাদেরকে সাহায্য করুন এবং আল্লাহ্র কাছে দো'য়া করুন, তিনি যেন হত্যাকারীর পরিচয় বলে দেন।

### إِعْرَابُ الْكَلَامِ

(فَبَدَّلَ الَّذِيْنَ ظَلَمُوْا قَوْلًا غَيْرَ الَّذِيْ قِيْلَ لَهُمْ)

(ف) عَاطِفَة (بَدَّلَ) ফে'য়েল, (الَّذِيْنَ) ইসমে মাওসূল, (ظَلَمُوْا) জুমলায়ে ফে'লিয়া হয়ে সিলা, উভয় মিলে ফা'য়েল, (قَوْلًا) মাওসূফ, (غَيْرَ) মুজাফ, (الَّذِيْ) ইসমে মাওসূল, (قِيْلَ) ফে'য়েলে মাজহুল, (لَهُمْ) ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক হয়ে নায়েবুল ফায়েল, তারপর ফে'য়েলও নায়েবুল ফায়েল মিলে সিলা, ইসমে মাওসূল ও সিলা মিলে মুজাফ ইলাইহ, মোজাফ ও মুজাফ ইলাইহ মিলে সিফাত, মওসুফ ও সিফাত মিলে মাফ'উলে বিহী। পরিশেষে ফে'য়েল, ফা'য়েল ও মাফ'উলে বিহী মিলে اَلْجُمْلَةُ الْفِعْلِيَّةُ হয়েছে।

**(طَالَمَا/ طَالَ مَا)** এই শব্দটি দুভাবে লেখা যায়। (এক) مَا কে লামের সাথে যুক্ত করে। (দুই) مَا কে লাম থেকে বিযুক্ত অবস্থায়। প্রথম ব্যবহারে مَا হচ্ছে অতিরিক্ত অব্যয়। যথা طَالَمَا جَاءَتْكَ الْفُرَصُ فَلَمْ تَنْتَهِزْهَا আর দ্বিতীয় ব্যবহারে مَا হবে حَرْفُ الْمَصْدَرِ (অর্থাৎ মাছদারের অর্থে রূপান্তর কারী অব্যয়) সুতরাং مَا এর পরবর্তী বাক্য মাছদারে রূপান্তরিত হয়ে طَالَ এর ফা'য়েল হবে।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) كَيْفَ كَانَتْ طَبَائِعُ بَنِيْ إِسْرَائِيْلَ؟

(٢) أَكَانُوْا فِيْ طِبَاعِهِمْ كَأَطْفَالٍ مُعَانِدِيْنَ؟

(٣) فِيْمَ شُبِّهَ بَنُوْ إِسْرَائِيْلَ بِالْأَطْفَالِ؟

(٤) مَاذَا كَانُوْا يَفْعَلُوْنَ إِذَا أُمِرُوْا بِأَمْرٍ؟

(٥) مَا هِيَ الْأَوْصَافُ الْمَذْمُوْمَةُ الَّتِيْ كَانَتْ فِيْهِمْ؟

(٦) مَاذَا قِيْلَ لَهُمْ لَمَّا أَرَادُوْا أَنْ يَأْكُلُوا الْخُضَرَ وَالْبُقُوْلَ؟

(٧) مَاذَا فَعَلُوْا بَعْدَ أَنْ سَمِعُوا الْأَمْرَ الْإِلٰهِيَّ؟

(٨) كَيْفَ دَخَلُوا الْقَرْيَةَ وَمَاذَا قَالُوْا عِنْدَ دُخُوْلِهِمْ مِنَ الْبَابِ؟

(٩) لِأَيِّ شَيْءٍ أَنْزَلَ اللّٰهُ عَلٰى بَنِيْ إِسْرَائِيْلَ الْبَلَاءَ؟

(١٠) مَتٰى بَعَثَ اللّٰهُ عَلَيْهِمُ الْوَبَاءَ؟ وَمَاذَا حَدَثَ ؟

(١١) لِأَيِّ غَرَضٍ جَاءَ بَنُوْ إِسْرَائِيْلَ إِلٰى مُوْسٰى بَعْدَ حَادِثَةِ قَتْلٍ؟

(١٢) أُذْكُرِ الْحَادِثَةَ الَّتِيْ حَدَثَتْ فِيْ بَنِيْ إِسْرَائِيْلَ فِيْ جُمَلٍ؟

(١٣) فِيْ أَيَّةِ سُوْرَةٍ بَيَّنَ اللّٰهُ هٰذِهِ الْوَاقِعَةَ؟ وَمَا هِيَ سَبَبُ تَسْمِيَةِ هٰذِهِ السُّوْرَةِ بِالْبَقَرَةِ؟

## شَرْحُ الْكَلِمَاتِ (৩৮)

فَارِضٌ ব-ব فُرُضٌ - পরিণত বয়সী। بِكْرٌ - ব-ব أَبْكَارٌ - কুমারী, অল্প বয়সী। عَوَانٌ ব-ব عُوْنٌ - মধ্যবয়সী। فَاقِعٌ - উজ্জ্বল, গাঢ় হলদে, তীব্র। تَشَابُهًا - সাদৃশ্য-পূর্ণ হওয়া। ذَلُوْلٌ ব-ব ذُلُلٌ - অনুগত, বাধ্য, হীন। إِثَارَةٌ - উসকানো। (اَلْأَرْضَ) - চাষ করা। مُسَلَّمٌ- নিখুঁত, ত্রুটিমুক্ত। شِيَةٌ - ব-ব شِيَاتٌ - চিহ্ন, ত্রুটি। كَافِيَةٌ - যথেষ্ট। كِفَايَةٌ (ض) - যথেষ্ট করা। تَشْدِيْدًا (عَلٰى) - কঠিন করা। نُدُوْرًا (ن) - দুর্লভ হওয়া। نَادِرٌ - দুর্লভ। صِفَةٌ (ض) - গুণ বর্ণনা করা। مَوْصُوْفٌ - গুণান্বিত। اِتِّصَافًا - গুণান্বিত হওয়া। يُتْمًا (ض) تَيَتُّمًا-

غُلُوًّا । এতিম হওয়া । يَتِيْمٌ ব-ব يَتَامٰى - এতিম । تَيْتِيْمًا - এতিম বানানো । (ن) - বৃদ্ধি পাওয়া । غَالٍ ব-ব - غُلَاةٌ - দামী । جُزْءٌ ব-ব - أَجْزَاءٌ - অংশ । تَجَزُّءًا - খন্ডিত হওয়া । تَجْزِئَةً - খন্ডিত করা । تَضْيِيْقًا (عَلٰى) কঠোরতা আরোপ করা ।

## اَلْبَقَرَةُ

وَدَعَا مُوْسٰى رَبَّهُ فَأَوْحٰى إِلَيْهِ أَنْ يَأْمُرَهُمْ بِذَبْحِ بَقَرَةٍ هُنَالِكَ حَلَّتِ الْمُصِيْبَةُ وَبَدَأَ بَنُوْ إِسْرَائِيْلَ يَسْأَلُوْنَ وَيَسْخَرُوْنَ - "وَإِذْ قَالَ مُوْسٰى لِقَوْمِهٖ إِنَّ اللّٰهَ يَأْمُرُكُمْ أَنْ تَذْبَحُوْا بَقَرَةً" - "قَالُوْا أَتَتَّخِذُنَا هُزُوًا" - قَالَ أَعُوْذُ بِاللّٰهِ أَنْ أَكُوْنَ مِنَ الْجَاهِلِيْنَ - وَهُنَا أَرْسَلُوا الْأَسْئِلَةَ قَالُوا ادْعُ لَنَا رَبَّكَ يُبَيِّنْ لَّنَا مَاهِىَ؟ قَالَ إِنَّهُ يَقُوْلُ إِنَّهَا بَقَرَةٌ لَا فَارِضٌ وَلَابِكْرٌ عَوَانٌ بَيْنَ ذٰلِكَ فَافْعَلُوْا مَا تُؤْمَرُوْنَ - وَلَمْ يَقِفُوْا عَلٰى هٰذَا السُّؤَالِ بَلْ بَدَأُوْا يَسْأَلُوْنَ عَنْ لَوْنِهَا - "قَالُوا ادْعُ لَنَا رَبَّكَ يُبَيِّن لَّنَا مَالَوْنُهَا قَالَ إِنَّهُ يَقُوْلُ إِنَّهَا بَقَرَةٌ صَفْرَاءُ فَاقِعٌ لَّوْنُهَا تَسُرُّ النَّاظِرِيْنَ" - وَلَمْ يَجِدُوْا سُؤَالًا فَأَطْلَقُوا السُّؤَالَ؟ قَالُوْا اُدْعُ لَنَا رَبَّكَ يُبَيِّنْ لَّنَا مَاهِىَ إِنَّ الْبَقَرَ تَشَابَهَ عَلَيْنَا وَإِنَّا إِنْ شَاءَ اللّٰهُ لَمُهْتَدُوْنَ - "قَالَ إِنَّهُ يَقُوْلُ إِنَّهَا بَقَرَةٌ لَاذَلُوْلٌ تُثِيْرُ الْأَرْضَ وَلَاتَسْقِى الْحَرْثَ مُسَلَّمَةٌ لَّاشِيَةَ فِيْهَا" -

وَوُفِّقُوْا فِىْ هٰذِهِ الْمَرَّةِ لِأَنَّهُمْ قَالُوْا وَإِنَّا إِنْ شَاءَ اللّٰهُ لَمُهْتَدُوْنَ - فَاهْتَدَوْا - وَلٰكِنَّ أَسْئِلَتَهُمْ ضَيَّقَتْ عَلَيْهِمُ الْأَمْرَ فَلَوْ ذَبَحُوْا أَىَّ بَقَرَةٍ لَكَانَتْ كَافِيَةً وَلٰكِنَّهُمْ شَدَّدُوْا فَشَدَّدَ اللّٰهُ عَلَيْهِمْ - وَفَتَّشُوْا عَنِ الْبَقَرَةِ الْعَوَانِ الصَّفْرَاءِ الْفَاقِعِ لَوْنُهَا الَّتِىْ لَاتُثِيْرُ الْأَرْضَ وَلَاتَسْقِى الْحَرْثَ الْمُسَلَّمَةَ الَّتِىْ لَاشِيَةَ فِيْهَا وَنَدَرَ وُجُوْدُ هٰذِهِ الْبَقَرَةِ الْغَرِيْبَةِ فَإِمَّا بَقَرَةٌ فَارِضٌ وَإِمَّا بَقَرَةٌ بِكْرٌ وَإِمَّا عَوَانٌ وَلٰكِنْ

غَيْرُ صَفْرَاءَ وَإِمَّا بَقَرَةٌ عَوَانٌ صَفْرَاءُ وَلٰكِنَّ لَوْنَهَا غَيْرُ فَاقِعٍ وَإِمَّا
بَقَرَةٌ عَوَانٌ صَفْرَاءُ فَاقِعٌ لَوْنُهَا وَلٰكِنَّهَا بَقَرَةٌ ذَلُولٌ تُثِيرُ الْأَرْضَ
وَإِمَّا بَقَرَةٌ عَوَانٌ صَفْرَاءُ فَاقِعٌ لَوْنُهَا لَاتُثِيرُ الْأَرْضَ وَلٰكِنَّهَا تَسْقِي
الْحَرْثَ وَفَتَّشُوا وَفَتَّشُوا وَعَلِمُوا عَاقِبَةَ هٰذَا التَّنْقِيرِ ، مَاهِيَ ؟
مَالَوْنُهَا ؟ مَاهِيَ؟ وَتَعِبُوْا - وَأَرَادَ اللّٰهُ بِيَتِيْمٍ خَيْرًا فَوَجَدُوا هٰذِهِ
الْبَقَرَةَ الَّتِي وَصَفَهَا اللّٰهُ عِنْدَهُ فَاشْتَرَوْهَا بِثَمَنٍ غَالٍ جِدًّا
"فَذَبَحُوهَا وَمَا كَادُوا يَفْعَلُونَ" - وَأَمَرَ اللّٰهُ أَنْ يَضْرِبَ الْمَقْتُوْلَ
بِجُزْءٍ مِنْ أَجْزَاءِ الْبَقَرَةِ فَيَحْيٰ وَيُخْبِرَ بِاسْمِ الْقَاتِلِ - وَهٰكَذَا
كَانَ.......

## গরু জবাই

মূসা (আঃ) তাঁর প্রতিপালকের নিকট দো'য়া করলেন। ফলে আল্লাহ্ তা'আলা এই মর্মে প্রত্যাদেশ পাঠালেন যে, লোকদেরকে একটি গাভী জবাই করার আদেশ কর। তখনই বিপদ দেখা দিল। বনী ইসরাঈল উপহাস করে নানা রকম প্রশ্ন করতে লাগলো। "আপনি ঐ সময়ের কথা স্মরণ করুন, যখন মূসা (আঃ) তাঁর কওমকে বলেছিলেন, নিশ্চয় আল্লাহ্ তা'আলা তোমাদেরকে একটি গাভী জবাই করার আদেশ করেছেন।" তারা বললো, তুমিকি আমাদেরকে উপহাসের পাত্র বানিয়েছ? মূসা (আঃ) বললেন, আমি জাহিলদের অন্তর্ভুক্ত হওয়া থেকে আল্লাহ্র আশ্রয় প্রার্থনা করছি।" তখন তারা বিভিন্ন প্রশ্ন করতে লাগলো। "তারা বললো, আপনি আমাদের পক্ষ থেকে আপনার প্রতিপালকের নিকট দো'য়া করুন, তিনি যেন বলে দেন গাভীটি কিরূপ হবে? মূসা (আঃ) বললেন, আল্লাহ্ তা'আলা বলেছেন, তা এমন গাভী যা অধিক বয়স্ক নয়, আবার অল্প বয়স্কও নয় বরং মধ্যম বয়স্ক। অতএব তোমরা যা আদিষ্ট হয়েছ তা পূর্ণ করো।" তারা এতটুকু প্রশ্ন করে ক্ষান্ত হলোনা, বরং গাভীর রং সম্পর্কেও জিজ্ঞাসা করতে লাগলো। "তারা বললো, আপনি আমাদের পক্ষ হয়ে আপনার প্রতিপালকের নিকট দো'য়া করুন, তিনি যেন গাভীর রং কী হবে বলে দেন।" মূসা (আঃ) বললেন, আল্লাহ্ তা'আলা বলেছেন, তা আকর্ষণীয়, উজ্জ্বল হলুদ বর্ণের হবে।" তারা কোন প্রশ্ন না পেয়ে অনর্থক প্রশ্ন করলো। "তারা বললো, আপনি আমাদের পক্ষ থেকে আপনার প্রতিপালকের নিকট দো'য়া করুন, তিনি যেন স্পষ্টভাবে জানিয়ে দেন গাভীটি কেমন হবে? কারণ সব গাভী আমাদের কাছে সাদৃশ্যপূর্ণ মনে হয়। ইন্‌শাআল্লাহ্ আমরা সঠিক পথ পেয়ে যাবো।"মূসা আঃ বললেন, আল্লাহ্ তা'আলা বলেন, তা এমন গাভী, যা ভূমি কর্ষনে ও জমিতে পানি সেচে

ব্যবহৃত হয়নি। উপরন্তু তা নির্দোষ ও দাগ মুক্ত"। এবার তারা স্থির সিদ্ধান্তে পৌঁছলো। কেননা তারা বলেছিল "আল্লাহ্ চাহেত আমরা সঠিক পথ পাবো। ফলে তারা সন্ধান পেল। মূলত অধিক প্রশ্নই তাদের জন্য বিষয়টিকে কঠিন করে ফেলেছিল। নচেৎ যে কোন গাভী জবাই করলেই যথেষ্ট হত। কিন্তু তারা বেশী বাড়াবাড়ি করেছিল বিধায় আল্লাহ্ তা'য়ালা বিষয়টিকে তাদের জন্য কঠিন করে দিয়েছিলেন। তারা এমন একটি গাভী খুঁজতে লাগলো যা, মধ্যবয়স্ক, উজ্জ্বল ও হলুদ বর্ণের, যা ভূমি কর্ষণ করেনি ও জমিতে সেচ দান করেনি এবং তা দাগমুক্ত ও ত্রুটিহীন। এই অদ্ভুত গাভীটি বয়স্ক কিংবা মধ্যম বয়স্ক পাওয়া যায়, কিন্তু তা হলুদ বর্ণের নয়। কিংবা মধ্যম বয়স্ক হলুদ বর্ণের, কিন্তু রং উজ্জল নয়। কিংবা মধ্যম বয়স্ক, উজ্জ্বল হলুদ বর্ণের কিন্তু তা ভূমি কর্ষণ করেছে। কিংবা মধ্যম বয়স্ক, উজ্জ্বল হলুদ বর্ণের, এবং ভূমি কর্ষণ ও করেনি, কিন্তু জমিতে সেচ দিয়েছে। তারা আদিষ্ট গাভীটি অনেক খোঁজাখুঁজি করে ক্লান্ত হয়ে পড়লো। অবশেষে খুঁটিয়ে খুঁটিয়ে প্রশ্ন করার পরিনাম বুঝতে পারলো।

আল্লাহ্ এক ইয়াতীমের প্রতি কল্যাণ করতে চাইলেন। ফলে বর্ণিত গুণ বিশিষ্ট গাভীটি তার কাছে পাওয়া গেল। অগত্যা তারা অনেক চড়া দামে সেটি তার কাছ থেকে খরিদ করে নিল।" অবশেষে সেটি জবাই করলো। যদিও তাদের জবাই করার মোটেও ইচ্ছা ছিলনা। আল্লাহ্ তা'য়ালা আদেশ করলেন, জবাইকৃত গাভীর একটি টুকরা দ্বারা নিহত ব্যক্তির শরীরে আঘাত করো, তাহলে গাভীটি জীবিত হয়ে হত্যাকারীর নাম বলে দিবে। ফলে তাই করা হলো।

## إِعْرَابُ الْكَلَامِ

### (أَعُوْذُ بِاللّٰهِ أَنْ أَكُوْنَ مِنَ الْجَاهِلِيْنَ)

(أَعُوْذُ) ফে'য়েল, তার মাঝে বিদ্যমান যমীর أَنَا ফা'য়েল, (بِ) হরফে জর অতিরিক্ত, (مِنْ) হরফে জর উহ্য রয়েছে। (أَنْ) হরফে মাছদার, (أَكُوْنَ) ফে'য়েল, তার মাঝে বিদ্যমান যমীর أَنَا ফা'য়েল, (مِنَ الْجَاهِلِيْنَ) উহ্য مَعْدُوْدًا শিবহুল ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক হয়ে أَنْ দ্বারা মাছদারে পরিবর্তিত হয়ে মাজরুর। তারপর জর-মাজরুর মিলে প্রথম ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক। পরিশেষে ফে'য়েল, ফা'য়েল ও উভয় মুতা'য়াল্লিক মিলে اَلْجُمْلَةُ الْفِعْلِيَّةُ হয়েছে।

### (ظَنًّا مِنِّىْ)

উপরোক্ত ই'বারতের দু ধরনের তারকীব হতে পারে। (১) মাফউলে লাহু। যথা سَافَرْتُ ظَنًّا مِنِّىْ أَنَّ فِى السَّفَرِ فَوَائِدَ جَمَّةً (مِنِّىْ) জর-মাজরুর মিলে ظَنًّا মাছদারের সাথে মুতা'য়াল্লিক হয়েছে। (فِى السَّفَرِ) জর-মাজরুর মিলে مَوْجُوْدَةً শিবহুল ফে'য়েলের সাথে সম্পৃক্ত হয়ে أَنَّ এর খবর, (فَوَائِدَ جَمَّةً)

মাওসূফ- সিফাত মিলে أَنَّ এর ইসম, অতঃপর أَنَّ তার ইসম ও খবরকে নিয়ে জুমলা হয়ে পুনরায় সেই أَنَّ দ্বারা মাছদার হয়ে ظَنًّا মাছদারের মাফ'উলে বিহী, অবশেষে মাছদার তার মুতা'য়াল্লিক ও মাফ'উলে বিহী কে নিয়ে মাফ'উলে লাহু হয়েছে (২) উহ্য ظن ফে'য়েল থেকে মাফ'উলে মুতলাক হবে।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) مَاذَا أَوْحَى اللّٰهُ إِلٰى مُوْسٰى بَعْدَ اَنْ يَدْعُوَ رَبَّهُ؟

(٢) هَلْ أَوْحَى اللّٰهُ إِلَيْهِ اَنْ يَأْمُرَهُمْ بِذَبْحِ بَقَرَةٍ؟

(٣) أَامْتَثَلَ الْقَوْمُ أَمْرَ مُوْسٰى؟

(٤) اُذْكُرْ مَا دَارَ بَيْنَ مُوْسٰى وَقَوْمِهٖ مِنَ الْأَسْئِلَةِ وَ الْأَجْوِبَةِ؟

(٥) كَيْفَ وُفِّقُوْا بِذَبْحِ الْبَقَرَةِ فِى الْمَرَّةِ الْأَخِيْرَةِ وَلَمْ يُوَفَّقُوْا فِى الْمَرَّاتِ السَّابِقَةِ؟

(٦) مَا الَّذِىْ ضَيَّقَ عَلَيْهِمُ الْأَمْرَ؟

(٧) لِمَ شَدَّدَ اللّٰهُ عَلَيْهِمُ الْأَمْرَ؟

(٨) بَيِّنْ أَوْصَافَ الْبَقَرَةِ الَّتِىْ فَتَّشُوْا عَنْهَا؟

(٩) بَيِّنْ أَوْصَافَ الْبَقَرَةِ الَّتِىْ وَجَدُوْهَا؟

(١٠) عِنْدَ مَنْ وَجَدُوا الْبَقَرَةَ الَّتِىْ وَصَفَهَا اللّٰهُ؟

(١١) بِكَمْ اِشْتَرَوا الْبَقَرَةَ الْمَوْصُوْفَةَ مِنَ اللّٰهِ تَعَالٰى؟

(١٢) كَيْفَ عَلِمَ النَّاسُ اِسْمَ الْقَاتِلِ وَ مَنْ دَلَّهُمْ عَلَيْهِ ؟

(١٣) اُذْكُرْ سَبَبَ الْجَزْمِ فِىْ هٰذَ الْفِعْلِ "يُبَيِّنْ لَنَا مَا هِىَ"؟

## شَرْحُ الْكَلِمَاتِ (৩৯)

شَرِيْعَةٌ ব-ব شَرَائِعُ - শরী'য়ত, বিধান। إِلٰهِى - ঐশী, আল্লাহ্‌র পক্ষ থেকে আগত। إِنَارَةٌ - আলোকিত করা। اِحْتِيَاجًا - (إلى) - মুখাপেক্ষী হওয়া। تَلَقِّيًا - লাভ করা। نَشْأَةٌ (ف) - বেড়ে ওঠা, লালিত পালিত হওয়া। عِوَجًا (س)- বাঁকা হওয়া। تَعْوِيْجًا - বাঁকা করা। عِوَجٌ - বক্রতা شَوْكَةٌ ব-ব شَوْكَاتٌ - কাঁটা। شَوْكِىٌّ - কাঁটা যুক্ত। شَوْكًا (ن) - কাঁটা বিদ্ধ করা। إِشْرَاقًا - উদ্ভাসিত হওয়া। عَقِيْدَةٌ ব-ব عَقَائِدُ - বিশ্বাস, মতাদর্শ। وَهْمٌ ব-ব أَوْهَامٌ - ধারণা, কল্পনা। وَهْمِىٌّ - ধারণা প্রসূত। وَهْمًا - (ض) - ধারণা করা। خُرَافَةٌ ব-ব خُرَافَاتٌ উপকথা, অলীক কাহিনী। أُسْطُوْرَةٌ ব-ব أَسَاطِيْرُ - উপাখ্যান, রূপ

কথা। تَخْمِيْنًا - অনুমান করা। تَفْرِيْطًا - শিথিলতা করা, অবহেলা করা। إِفْرَاطًا - অতিরঞ্জন করা, বাড়াবাড়ি করা। تَقْصِيْرًا - খাটো করা, অবহেলা করা। مُجَاوَزَةً - সীমা লঙ্ঘন করা। هَضْمًا (ض) - হজম করা, আত্মসাৎ করা। سِيَاسَةً - রাজনীতি। إِسْتِبْدَادًا - স্বেচ্ছাচারী হওয়া। عَبَثًا (س) - খেলা করা, তামাশা করা।

## اَلشَّرِيْعَةُ

وَخَرَجَ بَنُوْ إِسْرَائِيْلَ مِنْ عَيْشِ الْبَهَائِمِ إِلٰى عَيْشِ النَّاسِ - وَصَارُوْا يَعِيْشُوْنَ فِى الْبَرِّيَّةِ كَالْأَحْرَارِ الْأَشْرَافِ هُنَالِكَ احْتَاجُوْا إِلٰى شَرِيْعَةٍ إِلٰهِيَّةٍ تَحْكُمُ بَيْنَهُمْ وَتُنِيْرُ لَهُمُ السَّبِيْلَ - إِنَّ الْإِنْسَانَ لَايَسْتَطِيْعُ أَنْ يَعِيْشَ كَإِنْسَانٍ إِلَّا بِشَرِيْعَةٍ إِلٰهِيَّةٍ وَالَّا بِنُوْرٍ مِنْ رَبِّهِ - اَلْعَالَمُ كُلُّهُ ظَلَامٌ فِىْ ظَلَامٍ إِلَّا مَنْ أَشْرَقَ لَهُ نُوْرٌ مِنْ رَبِّهِ وَذٰلِكَ النُّوْرُ هُوَ نُوْرُ الْأَنْبِيَاءِ الَّذِىْ يَهْتَدِىْ بِهِ النَّاسُ وَمَنْ لَمْ يَهْتَدِ بِهٰذَا النُّوْرِ كَانَ فِىْ ضَلَالٍ يَخْبِطُ خَبْطَ عَشْوَاءَ فَالْعَقَائِدُ بِغَيْرِ هٰذَا النُّوْرِ أَوْهَامٌ وَخُرَافَاتٌ يَضْحَكُ مِنْهَا الْأَطْفَالُ - أَمَا سَمِعْتُمْ عَقَائِدَ الْمُشْرِكِيْنَ وَالْكُفَّارِ وَالْيَهُوْدِ وَالنَّصَارٰى وَخُرَافَاتِهِمْ وَأَسَاطِيْرَهُمْ - وَالْعِلْمُ جَهْلٌ وَظَنٌّ وَتَخْمِيْنٌ وَشَكٌّ" إِنْ يَتَّبِعُوْنَ إِلَّا الظَّنَّ وَإِنَّ الظَّنَّ لَايُغْنِىْ مِنَ الْحَقِّ شَيْئًا" . وَالْأَخْلَاقُ تَفْرِيْطٌ وَإِفْرَاطٌ وَتَقْصِيْرٌ وَإِسْرَافٌ أَمَا رَأَيْتُمُ الَّذِيْنَ لَايَتَّبِعُوْنَ الْأَنْبِيَاءَ كَيْفَ يَهْضِمُوْنَ الْحُقُوْقَ وَكَيْفَ يَجَاوَزُوْنَ الْحُدُوْدَ وَكَيْفَ يَتَّبِعُوْنَ الْهَوٰى؟ وَالْحُكْمُ وَالسِّيَاسَةُ ظُلْمٌ وَاسْتِبْدَادٌ وَخَبْطٌ فِىْ أَمْوَالِ النَّاسِ وَحُقُوْقِهِمْ وَدِمَائِهِمْ - أَمَا رَأَيْتُمْ أُوْلِى الْأَمْرِ - مِمَّنْ لَايَخَافُوْنَ اللّٰهَ وَلَايَتَّبِعُوْنَ الشَّرِيْعَةَ - كَيْفَ يَخُوْنُوْنَ الْأَمَانَاتِ وَكَيْفَ يَعْبَثُوْنَ بِأَمْوَالِ اللّٰهِ وَكَيْفَ يَعْبَثُوْنَ بِدِمَاءِ النَّاسِ وَحُقُوْقِهِمْ ؟ وَكَيْفَ اسْتَعْبَدُوا النَّاسَ وَجَعَلُوْهُمْ شِيَعًا يُذَبِّحُوْنَ رِجَالَهُمْ وَيَسْتَحْيُوْنَ نِسَاءَهُمْ أَتَعْلَمُ كَمْ قُتِلَ فِىْ

الْحَرْبِ الْأُوْلٰى وَكَمْ قُتِلَ فِى الْحَرْبِ الثَّانِيَةِ؟ [1] فَالْعَالَمُ كُلُّهُ ظَلَامٌ فِىْ ظَلَامٍ فِىْ ظَلَامٍ إِلَّا مَنْ أَشْرَقَ لَهُ نُوْرٌ مِنْ رَبِّهٖ - "ظُلُمَاتٌ بَعْضُهَا فَوْقَ بَعْضٍ إِذَا أَخْرَجَ يَدَهُ لَمْ يَكَدْ يَرَاهَا وَمَنْ لَمْ يَجْعَلِ اللّٰهُ لَهُ نُوْرًا فَمَا لَهُ مِنْ نُوْرٍ" وَالنَّبِيُّ يُعَلِّمُ النَّاسَ كَيْفَ يَعْبُدُوْنَ اللّٰهَ وَكَذٰلِكَ يُعَلِّمُهُمْ كَيْفَ يُعَامِلُ بَعْضُهُمْ بَعْضًا - وَالنَّبِيُّ يُعَلِّمُ النَّاسَ آدَابَ الْحَيَاةِ مَعَ آدَابِ الدِّيْنِ وَيُعَلِّمُهُمْ آدَابَ الْأَكْلِ وَآدَابَ الشُّرْبِ وَأَدَبَ النَّوْمِ وَأَدَبَ الْمَجْلِسِ وَأَدَبَ كُلِّ شَيْءٍ وَيُعَلِّمُهُمُ الآدَابَ كَمَا يُعَلِّمُ الْوَالِدُ الشَّفِيْقُ أَبْنَاءَهُ الأَعِزَّةَ وَالنَّاسُ كَالْأَطْفَالِ الصِّغَارِ يَحْتَاجُوْنَ فِىْ كِبَرِهِمْ إِلٰى تَرْبِيَةِ الْأَنْبِيَاءِ أَكْثَرَ مِمَّا يَحْتَاجُوْنَ فِىْ صِغَرِهِمْ إِلٰى تَرْبِيَةِ الْآبَاءِ وَالَّذِيْنَ لَمْ يَتَلَقَّوْا هٰذِهِ التَّرْبِيَةَ النَّبَوِيَّةَ وَلَمْ يَتَعَلَّمُوا الآدَابَ مِنَ الْأَنْبِيَاءِ كَأَشْجَارِ الْبَرِّيَّةِ نَبَتَتْ وَنَشَأَتْ بِنَفْسِهَا فَتَرٰى فِيْهَا عِوَجًا وَشَوْكًا وَفَسَادًا ـ

## আসমানী বিধান প্রয়োজন

বনী ইসরাঈল পাশবিক জীবন থেকে মানবিক জীবনে ফিরে এলো এবং স্বাধীন সম্ভ্রান্ত লোকদের ন্যায় মরুভূমিতে বাস করতে লাগলো। সেখানে তাদের মাঝে ফয়সালা করার জন্য ও তাদের চলার পথ আলোকিত করার জন্য তারা আসমানী বিধানের প্রয়োজন অনুভব করলো। কারণ আসমানী বিধান ও প্রতিপালকের নূর ব্যতীত কেউ মানবীয় জীবন যাপন করতে পারেনা। সমগ্র বিশ্ব অন্ধকারে আচ্ছন্ন সে ব্যক্তি ব্যতীত, যে আপন প্রতিপালকের নূরে উদ্ভাসিত। আর সেটাই হচ্ছে নবীদের নূর, যার মাধ্যমে পথ হারা মানুষ পথের সন্ধান লাভ করে। যে এই নূর অবলম্বন করেনি সে অন্ধের ন্যায় দিশাহারা হয়ে চলে। এই নূর ছাড়া 'আকীদা বিশ্বাস হলো বাজে কল্পনা, যা দেখে শিশুরাও হাসে।

---

(١) للمعلم : عدد المصابين فى الحرب الأولى الكبر ى (١٩١٤-١٩١٨) على ماحققه الإنكليزى السياسي الحبير اى اليس تاونسند أكثر من سبعة وثلاثين مليونا ٣٧٥١٨٨٦ رجل المقتولون منهم ٨٤٣٥١٥ نسمة وقدر النائب البر يطانى المستر مبكسين أن عدد المصابين فى الحرب الثانية الكبرى لايقل عن خمسين مليونا

তোমরা কি কাফির, মুশরিক, ইহুদী ও খৃষ্টানদের 'আকীদা বিশ্বাস, কুসংস্কার ও কল্পকাহিনী শোনোনি? এই নূর ছাড়া জ্ঞান হলো মূর্খতা, ধারণা, অনুমান ও সন্দেহ। যেমন আল্লাহ্ বলেন, তারা কেবল ধারণারই অনুসরণ করে, সত্যের মোকাবেলায় ধারণা কোন কাজে আসেনা"। এইনূর ছাড়া চরিত্র হলো, ত্রুটি ও শিথিলতা, কিংবা অতিরঞ্জন ও বাড়াবাড়ি। তোমরা কি দেখনি, যারা নবীদের অনুসরণ করেনি তারা কিভাবে মানুষের হক নষ্ট করেছে এবং সীমালঙ্ঘন করে প্রবৃত্তির অনুসরণ করেছে? এই নূর ছাড়া রাজত্ব ও রাজনীতি হলো, অত্যাচার ও স্বেচ্ছাচারীতা এবং মানুষের জান-মাল ও অধিকারের ব্যাপারে ভ্রষ্টতা। তোমরা কি শাসকদের অবস্থা দেখনি, (যারা আল্লাহ্কে ভয় করেনা এবং শরী'আতের অনুসরণ করেনা) কিভাবে তারা আমানতের খেয়ানত করে এবং মানুষের জান-মাল ও অধিকার নিয়ে ছিনিমিনি খেলে?! কিভাবে তারা মানুষকে দাস বানিয়ে রাখে, আর তাদেরকে বিভিন্ন দলে বিভক্ত করে, পুরুষদেরকে হত্যা করে এবং মেয়েদেরকে জীবিত রাখে, যেমন প্রথম ও দ্বিতীয় বিশ্ব যুদ্ধে হয়েছিল।

অতএব সমগ্র পৃথিবী অন্ধকারে নিমজ্জিত ঐ ব্যক্তি ছাড়া, যার জন্য স্বীয় প্রতিপালকের নূর উদ্ভাসিত হয়েছে।" অন্ধকারের উপর অন্ধকার, যদি হাত বের করে তাহলে তা দেখা যায়না। বস্তুত আল্লাহ্ যার জন্য নূর রাখেননি তার কোন নূর নেই। নবীগণ লোকদেরকে 'ইবাদতের পদ্ধতি শিক্ষা দেন, তদ্রুপ পরস্পরের সঙ্গে আচার ব্যবহার শিক্ষা দেন। নবীগণ লোকদেরকে দ্বীন শিখানোর সাথে সাথে জীবন যাপনের আদব শিক্ষা দেন। পানাহারের আদব, ঘুমের আদব, মজলিসে বসার আদব ও সব কিছুর আদব শিক্ষা দেন। তাঁরা উম্মতদেরকে বিভিন্ন আদব শিক্ষা দেন, যেমন স্নেহশীল পিতা তাঁর প্রিয় সন্তানদেরকে আদব শিক্ষা দেন। মানুষ শৈশবে পিতামাতার শিক্ষা দীক্ষার প্রতি যতটুকু মুখাপেক্ষা, পরিণত বয়সে নবীদের শিক্ষা-দীক্ষার প্রতি তার চেয়েও বেশী মুখাপেক্ষী। যারা এই নববী শিক্ষা গ্রহণ করেনি এবং নবীদের থেকে আদব-কায়দা শিখেনি তারা মরুভূমির বৃক্ষের ন্যায়, যা নিজে নিজে জন্ম নেয় ও বড় হয়। ফলে তাতে বক্রতা, কাঁটা ও নষ্টতা দেখা যায়।

## إِعْرَابُ الْكَلَامِ

(وَمَنْ لَمْ يَهْتَدِ بِهٰذَ النُّوْرِ كَانَ فِىْ ضَلَالٍ يَخْبُطُ خَبْطَ عَشْوَاءَ)

ফেয়েল-ফায়েল (بِهٰذَ النُّوْرِ) ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক, ফে'য়েল, ফা'য়েল ও মুতা'য়াল্লিক মিলে জুমলায়ে ফে'লিয়া হয়ে খবর, মুবতাদা ও খবর মিলে জুমলা হয়ে শর্ত, (كَانَ) ফে'য়েলে নাকিস ,তার মাঝে বিদ্যমান যমীর هُوَ ইসমে নাকিস, (فِىْ ضَلَالٍ) - غَارِقًا শিবহুল ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক। শিবহুল ফে'য়েলের মাঝে বিদ্যমান যমীর هُوَ জুলহাল, (يَخْبِطُ) ফে'য়েল-ফা'য়েল, (خَبْطَ عَشْوَاءَ) মুজাফ ও মুজাফ ইলাইহ্ মিলে মাফ'উলে মুতলাক, অতঃপর সবগুলো মিলে জুমলা হয়ে হাল, জুলহাল ও হাল মিলে খবরে নাকিস। উভয়

মিলে জুমলায়ে ফে'লিয়া হয়ে জাযা, পরিশেষে শর্ত ও জাযা মিলে জুমলায়ে শরতিয়া।

**(عَيَانًا/عَفْوًا)** - عَيَانًا শব্দটি তারকীবে মাফ'উলে মুতলাক হয়। যথা رَأَيْتُ أَخَاكَ عَيَانًا আর عَفْوًا শব্দটি তারকীবে হাল হয়। যথা قَامَ بِالْعَمَلِ عَفْوًا অর্থাৎ بِغَيْرِ مَسْأَلَةٍ وَطَلَبٍ আবার কখনও উহ্য ফে'য়েল থেকে مَفْعُوْل مُطْلَق হয়। যথা عَفْوًا অর্থাৎ اعْفُ عَنِّىْ عَفْوًا কিংবা অর্থ বা مَفْعُوْل بِهٖ হলো أَطْلُبُ مِنْكَ عَفْوًا

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) مِنْ أَيْنَ خَرَجَ بَنُوْ إِسْرَائِيْلَ؟

(٢) كَيْفَ عَاشَ بَنُوْ إِسْرَائِيْلَ فِى الْبَرِّيَّةِ؟

(٣) لِمَ مَسَّتِ الْحَاجَةُ إِلٰى شَرِيْعَةٍ إِلٰهِيَّةٍ؟

(٤) أُذْكُرْ حَالَ مَنْ لَمْ يَهْتَدِ بِنُوْرِ الْأَنْبِيَاءِ؟

(٥) كَيْفَ الْعَقَائِدُ بِغَيْرِ نُوْرِ الْأَنْبِيَاءِ؟

(٦) مَا حَالُ الَّذِيْنَ لَايَتَّبِعُوْنَ الْأَنْبِيَاءَ؟

(٧) اشْرَحْ حَالَ أُوْلِى الْأَمْرِ الَّذِيْنَ لَا يَخَافُوْنَ اللّٰهَ؟

(٨) كَمْ قُتِلَ فِى الْحَرْبِ الْأُوْلٰى وَكَمْ قُتِلَ فِى الْحَرْبِ الثَّانِيَةِ؟

(٩) مَاذَا يُعَلِّمُ الْأَنْبِيَاءُ النَّاسَ؟

(١٠) مَتٰى يَحْتَاجُ النَّاسُ إِلٰى تَرْبِيَةِ الْأَنْبِيَاءِ وَالْآبَاءِ؟

(١١) بَيِّنْ أَهَمِّيَّةَ تَرْبِيَةِ الْأَنْبِيَاءِ فِى كِبَرِ النَّاسِ؟

(١٢) مَا حَالُ الَّذِيْنَ لَا يَتَلَقَّوْنَ التَّرْبِيَةَ النَّبَوِيَّةَ وَلَا يَتَعَلَّمُوْنَ الْأَدَبَ مِنْهُمْ؟

(١٣) أُذْكُرْ سَبَبَ النَّصَبِ فِى هٰذِهِ الْعِبَارَةِ "أَكْثَرَ مِمَّا يَحْتَاجُوْنَ"

## شَرْحُ الْكَلِمَاتِ (৪০)

خَبْطًا (ض) - আঘাত করা। خَبَطَ عَشْوَاءَ - অন্ধের মত চলা। جَاحِدٌ ব-ব جُحَدٌ - অস্বীকারকারী। خِلَافَةٌ - (ن) - উত্তরাধিকারী হওয়া। حَثًّا (ن) - অনুপ্রাণিত করা। تَعَجُّلًا - তাড়াহুড়া করা। إِعْجَالًا - তাড়া দেওয়া। أَثَرٌ ব-ব آثَارٌ - ছাপ, প্রভাব। إِيْثَارًا (عَلٰى) - অগ্রাধিকার দেওয়া। مُنَاجَاةٌ - চুপিসারে কথা বলা। دُنُوًّا (مِنْهُ - ن) - নিকটবর্তী হওয়া। إِدْنَاءً - নিকটবর্তী

করা। إِدْرَاكًا - (بِالْبَصَرِ) - অবলোকন করা। لَطَافَةً - (ك) কোমল হওয়া। لَطِيْفٌ - কোমল, সূক্ষ্ম। تَصَدُّعًا - ফেটে যাওয়া। إِسْتِقْرَارًا - স্থির হওয়া। تَجَلِّيًا - উদ্ভাসিত হওয়া। دَكًّا (ن) -গুড়ো করা। خَرًّا (ض) - উঁচু থেকে পড়া। خَرَّ مَيِّتًا - মৃত্যুর কোলে ঢলে পড়া। صَعِقًا - (س) - মূর্ছা যাওয়া। إِفَاقَةً - সংজ্ঞা ফিরে পাওয়া। إِصْطِفَاءٌ - নির্বাচন করা। لَوْحٌ - ব-ব أَلْوَاحٌ - ফলক, তক্তা, সাইনবোর্ড। جَسَارَةً -(ن)- সাহসী হওয়া। تَجْسِيْرًا - সাহসী করা। جَهْرَةً - প্রকাশ্যে। صَاعِقَةٌ - ব-ব صَوَاعِقُ - বজ্রাঘাত। جَرَاءَةً (ك) নির্ভীক হওয়া।

## التَّوْرَاةُ

وَأَرَادَ اللّٰهُ أَنْ لَايَضِيْعَ بَنُوْإِسْرَائِيْلَ كَمَا ضَاعَتْ أُمَمٌ بِغَيْرِ كِتَابٍ وَهُدًى مِنَ اللّٰهِ - وَأَرَادَ أَنْ لَايَخْبِطُوا خَبْطَ عَشْوَاءَ كَمَاخَبَطَتْ أُمَمٌ خَبْطَ عَشْوَاءَ - أَمَرَ اللّٰهُ مُوْسٰى أَنْ يَتَطَهَّرَ وَأَنْ يَّصُوْمَ ثَلَاثِيْنَ يَوْمًا ثُمَّ يَأْتِى إِلٰى طُوْرِ سَيْنَاءَ حَتّٰى يُكَلِّمَهُ رَبُّهُ وَيَتَلَقّٰى كِتَابًا يَكُوْنُ لَهُمُ الْإِمَامُ - اِخْتَارَ مُوْسٰى مِنْ قَوْمِهٖ سَبْعِيْنَ رَجُلًا يَكُوْنُوْنَ عَلٰى ذٰلِكَ مِنَ الشَّاهِدِيْنَ لِأَنَّ بَنِىْ إِسْرَائِيْلَ قَوْمٌ جُحُدٌ - وَقَالَ لِأَخِيْهِ هٰرُوْنَ اخْلُفْنِىْ فِىْ قَوْمِىْ وَأَصْلِحْ وَلَاتَتَّبِعْ سَبِيْلَ الْمُفْسِدِيْنَ - لِأَنَّ الْجَمَاعَةَ لَابُدَّ لَهَامِنْ إِمَامٍ، سَارَ مُوْسٰى لِمِيْقَاتِ رَبِّهٖ ،وَلٰكِنَّهُ حَثَّهُ الشَّوْقُ إِلٰى رَبِّهٖ فَتَعَجَّلَ وَسَبَقَ إِلَى الطُّوْرِ - قَالَ اللّٰهُ : "مَا أَعْجَلَكَ عَنْ قَوْمِكَ يَامُوْسٰى" ؟ "قَالَ هُمْ أُوْلَاءِ عَلٰى أَثَرِىْ وَعَجِلْتُ إِلَيْكَ رَبِّ لِتَرْضٰى" وَأَمَرَهُ اللّٰهُ أَنْ يُّتِمَّ مِيْقَاتِ رَبِّهٖ أَرْبَعِيْنَ لَيْلَةً - وَصَلَ مُوْسٰى إِلٰى طُوْرِ سَيْنَاءَ فَكَلَّمَهُ رَبُّهُ وَنَاجَاهُ وَقَرَّبَهُ وَأَدْنَاهُ فَزَادَهُ ذٰلِكَ شَوْقًا فَقَالَ "رَبِّ أَرِنِىْ أَنْظُرْ إِلَيْكَ" - وَاللّٰهُ يَعْلَمُ أَنَّ مُوْسٰى لَايَسْتَطِيْعُ ذٰلِكَ لِأَنَّ اللّٰهَ "لَاتُدْرِكُهُ الْأَبْصَارُ وَهُوَ يُدْرِكُ الْأَبْصَارَ وَهُوَ اللَّطِيْفُ الْخَبِيْرُ" - وَإِنَّ الْجِبَالَ لَاتَسْتَطِيْعُ ذٰلِكَ بَلْ إِنَّ الْجِبَالَ لَاتَسْتَطِيْعُ أَنْ تَحْمِلَ كَلَامَهُ فَضْلًا

عَنْ نُوْرِهِ - "لَوْ أَنْزَلْنَا هٰذَا الْقُرْآنَ عَلٰى جَبَلٍ لَرَأَيْتَهُ خَاشِعًا مُتَصَدِّعًا مِنْ خَشْيَةِ اللّٰهِ" - فَقَالَ لَنْ تَرَانِيْ وَلٰكِنِ انْظُرْ إِلَى الْجَبَلِ فَإِنِ اسْتَقَرَّ مَكَانَهُ فَسَوْفَ تَرَانِيْ - فَلَمَّا تَجَلّٰى رَبُّهُ لِلْجَبَلِ جَعَلَهُ دَكًّا وَخَرَّ مُوْسٰى صَعِقًا- فَلَمَّا أَفَاقَ قَالَ سُبْحٰنَكَ تُبْتُ إِلَيْكَ وَأَنَا أَوَّلُ الْمُؤْمِنِيْنَ" - "قَالَ يَامُوْسٰى إِنِّيْ اصْطَفَيْتُكَ عَلَى النَّاسِ بِرِسَالَاتِيْ وَبِكَلَامِيْ فَخُذْ مَا آتَيْتُكَ وَكُنْ مِّنَ الشَّاكِرِيْنَ" -

أَخَذَ مُوْسٰى الْأَلْوَاحَ وَفِيْهَا كُلُّ مَايَحْتَاجُ إِلَيْهِ بَنُوْ إِسْرَائِيْلَ مَوْعِظَةً وَتَفْصِيْلًا لِكُلِّ شَيْءٍ - وَأَمَرَهُ اللّٰهُ أَنْ يَأْخُذَهَا بِقُوَّةٍ وَيَأْمُرَ قَوْمَهُ يَأْخُذُوْا بِأَحْسَنِهَا - وَلَمَّا وَصَلَ مُوْسٰى إِلَى السَّبْعِيْنَ رَجُلًا مِنْ قَوْمِهِ وَأَخْبَرَهُمْ بِمَا أَنْعَمَ اللّٰهُ عَلَيْهِ قَالُوْا فِيْ وَقَاحَةٍ وَجَسَارَةٍ - "لَنْ نُؤْمِنَ لَكَ حَتّٰى نَرَى اللّٰهَ جَهْرَةً" غَضِبَ اللّٰهُ عَلٰى هٰذِهِ الْوَقَاحَةِ وَالْجَرَاءَةِ فَأَخَذَتْهُمُ الصَّاعِقَةُ وَهُمْ يَنْظُرُوْنَ وَرَأَوْا أَنَّهُمْ لَايَتَحَمَّلُوْنَ هٰذِهِ الصَّاعِقَةَ الَّتِيْ خَلَقَهَا اللّٰهُ فَكَيْفَ يَتَحَمَّلُوْنَ نُوْرَ اللّٰهِ ؟ وَدَعَا مُوْسٰى رَبَّهُ وَقَالَ : "رَبِّ لَوْ شِئْتَ أَهْلَكْتَهُمْ مِنْ قَبْلُ وَإِيَّايَ أَتُهْلِكُنَا بِمَا فَعَلَ السُّفَهَاءُ مِنَّا" ؟ وَأَجَابَ اللّٰهُ دُعَاءَهُ وَبَعَثَهُمْ مِنْ بَعْدِ مَوْتِهِمْ لَعَلَّهُمْ يَشْكُرُوْنَ-

## তাওরাত অবতীর্ণ হলো

আল্লাহ্ চাইলেন যেন বনী ইস্‌রাঈল ধ্বংস না হয়, যেমনি ভাবে বহু জাতি আল্লাহ্‌র পক্ষ থেকে কিতাব ও হিদায়াত ছাড়া ধ্বংস হয়েছিল। তিনি চাইলেন বনী ইস্‌রাঈল যেন উদভ্রান্তের ন্যায় না চলে, যেমন ইতিপূর্বে বহু সম্প্রদায় উদভ্রান্তের ন্যায় চলেছিল। আল্লাহ্ তা'য়ালা মূসা (আঃ) কে আদেশ করলেন, যেন পবিত্র হয়ে ত্রিশ দিন রোযা রাখেন। তারপর সায়নার তুর পর্বতে এসে তাঁর প্রভুর সাথে কথা বলেন এবং তাঁর থেকে কিতাব গ্রহণ করেন, যা তাদের জন্য একজন পথ প্রদর্শক হবে। মূসা (আঃ) তাঁর কওম থেকে সত্তরজন লোককে সাক্ষী হিসাবে মনোনীত করলেন। কারণ বনী ইস্‌রাঈল অস্বীকারকারী সম্প্রদায়।

মূসা (আঃ) তাঁর ভাই হারুন (আঃ) কে বললেন, (আমার অনুপস্থিতিতে) তুমি আমার স্থলাভিষিক্ত হয়ে আমার কওমকে সংশোধণ করবে, কিন্তু ফাসাদ সৃষ্টিকারীদের পথ অনুসরণ করবেনা।" কেননা জামা'আতের জন্য পরিচালক আবশ্যক। মূসা (আঃ) আল্লাহ্‌র সাক্ষাতের উদ্দেশ্যে রওয়ানা হলেন। কিন্তু প্রবল আগ্রহ তাঁকে ব্যাকুল করে তুললো। তাই তিনি কওমের আগেই তুর পাহাড়ে পৌঁছে গেলেন। আল্লাহ্ বললেন, হে মূসা! তুমি কওমের আগে চলে আসলে কেন? "তিনি বললেন, এই তো তারা আমার পেছনে আসছে। আপনার সন্তুষ্টি লাভের জন্য আমি তাড়াতাড়ি চলে এসেছি। আল্লাহ্ তা'য়ালা মূসা (আঃ) কে তাঁর নির্ধারিত চল্লিশ রাত্রি পূর্ণ করার আদেশ করলেন। মূসা (আঃ) সাইনা পর্বতে উপনিত হলেন এবং প্রতিপালকের সাথে একান্তে কথা বললেন। তাঁর প্রভু তাঁকে নৈকট্য দান করলেন, আর তাতে মূসা (আঃ) এর আগ্রহ আরও বেড়ে গেল।

তাই তিনি (অধীর হয়ে) বলে উঠলেন, প্রভূহে! আপনাকে প্রকাশ করুন, যেন আমি আপনাকে অবলোকন করতে পারি।" আল্লাহ্ জানেন যে, মূসা (আঃ) তা সহ্য করতে পারবেনা। কেননা আল্লাহ্‌কে কোন চক্ষু অবলোকন করতে পারেনা, বরং তিনিই সকলকে অবলোকন করেন। তিনি সূক্ষ্ম দর্শী ও সর্বজ্ঞ।" পাহাড় তা অবলোকন করতে সক্ষম নয়, বরং পাহাড়তো আল্লাহ্‌র কথাই বহন করতে পারেনা, নূরতো দূরের কথা।" যদি এই কুরআন পাহাড়ে নাযিল করা হতো, তাহলে অবশ্যই তাকে আল্লাহ্‌র ভয়ে ভীত ও চূর্ণ-বিচূর্ণ দেখতে পেতে।

তাই আল্লাহ্ বললেন, তুমি আমাকে কিছুতেই দেখতে পাবে না। তুমি বরং পাহাড়ের দিকে তাকাও, যদি পাহাড় স্বস্থানে স্থির থাকে তাহলে আমাকে দেখতে পাবে।" তাঁর প্রতিপালক পাহাড়ে উদ্ভাসিত হলেন। তখন পাহাড় চূর্ণ-বিচূর্ণ হয়ে গেল, আর মূসা (আঃ) বেহুশ হয়ে পড়ে গেলেন। যখন তাঁর জ্ঞান ফিরে এলো, তখন তিনি (আল্লাহ্‌র প্রশংসা করে) বললেন, আপনি মহান, আমি আপনার দিকে প্রত্যাবর্তন করলাম, আর আমি প্রথম মুমিন। আল্লাহ্ মূসা (আঃ) কে বললেন, হে মূসা! আমার রেসালাত ও আমার সাথে কথা বলার জন্য লোকদের মাঝে আমি তোমাকে মনোনীত করলাম। অতএব আমি যা দিয়েছি তা দৃঢ়ভাবে আঁকড়ে ধর এবং কৃতজ্ঞদের অন্তর্ভুক্ত হও। "মূসা (আঃ) কাষ্ঠ ফলকটি তুলে নিলেন। তাতে বনী ইসরাঈলের জন্য প্রয়োজনীয় উপদেশ ও সব কিছুর বিশদ বিবরণ লিখিত ছিল। আল্লাহ্ মূসা (আঃ) কে তা মজবুতভাবে আঁকড়ে ধরার আদেশ করলেন এবং কওমকে তা উত্তমভাবে গ্রহণ করার আদেশ দিতে বললেন। মূসা (আঃ) যখন তাঁর কাওমের সেই সত্তরজন লোকের নিকট গেলেন এবং তাদেরকে আল্লাহ্ প্রদত্ত নে'য়ামতের সুসংবাদ জানালেন তখন তারা নির্লজ্জতা ও দুঃসাহসিকতার সাথে বললো "আমরা আল্লাহ্‌কে প্রকাশ্যভাবে না দেখা পর্যন্ত কিছুতেই ঈমান আনবোনা।" তাদের এই নির্লজ্জতা ও দুঃসাহসের কারণে আল্লাহ্ তাদের প্রতি ভীষণ ক্রুদ্ধ হলেন। ফলে তারা বজ্রাহত হলো। তারা স্বচক্ষে তা প্রত্যক্ষ করেছিল। তারা আল্লাহ্‌র সৃষ্ট এই বজ্রই সহ্য করতে পারলোনা, তাহলে

আল্লাহ্‌র নূর সহ্য করবে কিভাবে? তখন মূসা (আঃ) তাঁর প্রতিপালকের নিকট দো'য়া করলেন, প্রভু হে! আপনি "ইচ্ছা করলে ইতিপূর্বে তাদেরকে ও আমাকে ধ্বংস করতে পারতেন। আপনি কি এই নির্বোধদের অপরাধের কারণে আমাদেরকে ধবংস করে দিবেন?! আল্লাহ্ মূসা (আঃ) এর দো'য়া কবুল করলেন এবং তাদেরকে মৃত্যুর পর পুনরায় জীবিত করলেন, যেন তারা কৃতজ্ঞ হয়।"

## إِعْرَابُ الْكَلَامِ

(لَوْ أَنْزَلْنَا هٰذَا الْقُرْآنَ عَلٰى جَبَلٍ لَرَأَيْتَهُ خَاشِعًا مُتَصَدِّعًا مِنْ خَشْيَةِ اللّٰهِ)

(لَوْ) হরফে শর্ত, (أَنْزَلْنَا) ফে'য়েল-ফা'য়েল, (هٰذَا الْقُرْآنَ) মুবদাল মিনহু ও বদল মিলে মাফ'উলে বিহী, (عَلٰى جَبَلٍ) জর-মাজরুর মিলে ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক, অতঃপর সবগুলো মিলে জুমলায়ে ফে'লিয়া হয়ে শর্ত, (ل) (حَرْف تَسْوِيف) (رَأَيْتَ) ফে'য়েল-ফা'য়েল (ه) জুলহাল, (خَاشِعًا) প্রথম হাল, (مُتَصَدِّعًا) শিবহুল ফে'য়েল, (مِنْ خَشْيَةِ اللّٰهِ) শিবহুল ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক, শিবহুল ফে'য়েল, ফা'য়েল ও মুতা'য়াল্লিক মিলে শিবহুল জুমলা হয়ে দ্বিতীয় হাল, জুলহাল ও উভয় হাল মিলে মাফ'উলে বিহী, অতঃপর সবগুলো মিলে الْجُمْلَةُ الْفِعْلِيَّةُ হয়ে জাযা। পরিশেষে শর্ত ও জাযা মিলে জুমলায়ে শরতিয়া।

**(عَمَّ/ عَمَّا)**- عَمَّ লফযটি হরফে জর عَنْ ও ইস্তিফহামের অব্যয় مَا দ্বারা গঠিত। أَلِف কে হযফ করা হয়েছে। যথা عَمَّ يَتَسَاءَلُوْنَ এখানে জর মাজরুর মিলে পরবর্তী ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক হয়েছে। পক্ষান্তরে **(عَمَّا)** লফযটি হরফে জর عَنْ ও অতিরিক্ত অব্যয় مَا দ্বারা গঠিত। যথা عَمَّا قَلِيْلٍ لَيُصْبِحُنَّ نَادِمِيْنَ

(عَنْ) হরফে জর, (مَا) অতিরিক্ত অব্যয়, তারকীবে কোন স্থান নেই। (قَلِيْل) মাজরুর, উভয় মিলে পরবর্তী ফে'য়েলের সাথে মুতা'য়াল্লিক, (نَادِمِيْنَ) ফে'য়েলে নাকিসের খবর, পরিশেষে জুমলায়ে ইসমিয়া হয়েছে।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) مَاذَا أَرَادَ اللّٰهُ لِبَنِيْ إِسْرَائِيْلَ؟

(٢) بِمَ أَمَرَ اللّٰهُ مُوْسٰى وَلِأَيِّ غَرَضٍ أَمَرَ؟

(٣) كَمْ يَوْمًا صَامَ مُوْسٰى وَمَا كَانَ غَرَضُهُ بِالصَّوْمِ؟

(٤) مَا اسْمُ الْجَبَلِ الَّذِيْ كَلَّمَ مُوْسٰى هُنَاكَ رَبَّهُ وَنَاجَاهُ؟

(٥) كَمْ رَجُلًا اِخْتَارَ مُوْسٰى مِنْ قَوْمِهِ وَمَا سَبَبُ اِخْتِبَارِهِمْ؟

(٦) بِمَ أَوْصَى مُوسَى أَخَاهُ هَارُوْنَ وَمَتَى أَوْصَى؟

(٧) لِمَ تَعَجَّلَ مُوْسَى إِلَى الطُّوْرِ قَبْلَ مِيْقَاتِ رَبِّهِ؟

(٨) مَاذَا فَعَلَ اللّٰهُ بِمُوْسَى فِيْ طُوْرِ سَيْنَاءَ؟

(٩) مَاذَا قَالَ اللّٰهُ لِمُوْسَى عِنْدَمَا أَرَادَ أَنْ يَّنْظُرَ إِلَيْهِ؟

(١٠) أَيُمْكِنُ لِلْجِبَالِ أَنْ تَتَحَمَّلَ نُوْرَ اللّٰهِ؟

(١١) مَاذَا حَدَثَ لَمَّا تَجَلّٰى رَبُّهُ لِلْجَبَلِ؟

(١٢) وَلَمَّا أَفَاقَ مُوْسَى مِنْ إِغْمَائِهِ؟ فَمَاذَا قَالَ ؟

(١٣) بِمَ أَوْصَى اللّٰهُ مُوْسَى بَعْدَ أَنْ آتَاهُ الْأَلْوَاحَ؟

(١٤) أَيُّ شَيْءٍ كَانَ فِي الْأَلْوَاحِ الَّتِيْ أَخَذَهَا مُوْسَى؟

(١٥) مَاذَا قَالَ النَّاسُ لَمَّا أَخْبَرَهُمْ مُوْسَى بِمَا أَنْعَمَ اللّٰهُ عَلَيْهِ؟

(١٦) بِمَ دَعَا مُوْسَى إِلَى اللّٰهِ وَهَلْ أَجَابَ اللّٰهُ دُعَاءَهُ؟

## شَرْحُ الْكَلِمَاتِ (৪১)

(إِلَى) تَسَرُّبًا - প্রবেশ করা। كَرَاهَةٌ - ঘৃণা। (ض) قَرْنًا - মিলানো, যুক্ত করা। (ض) عِتْقًا - পুরাতন হওয়া, মুক্ত হওয়া। عَتِيْقٌ - প্রাচীন। (ض) وَهْنًا - শক্তিহীন হওয়া। وَاهِنٌ - দুর্বল। (ض) غَيًّا - বিভ্রান্ত হওয়া। اِنْحِدَارًا - নেমে আসা। (ض) بُغْيَةٌ - চাওয়া। (عَلَى- ض) عُكُوْفًا - অবস্থান গ্রহণ করা। فَرِيْسَةٌ ب-ب فَرَائِسُ - শিকার। عِجْلٌ ب-ب عُجُوْلٌ - বাছুর। خُوَارٌ - হাম্বা রব, গর্জন। (ض) فُتُوْنًا - বিমোহিত করা। أَصَمُّ ب-ب صُمٌّ - বধির। أَعْمٰى ب-ب عُمْيَانٌ - অন্ধ। أَبْكَمُ ب-ب بُكْمٌ নির্বাক - إِشْرَابًا - পান করানো। (س) بَرْحًا - ক্ষান্ত হওয়া। مَا بَرِحَ - চলতে থাকা। (ض) زَيْغًا - বক্র হওয়া। عَنْ - إِزْغَةٌ - বক্র করা। خُدُوْرٌ - নিম্নভূমি। (ف) - سِحْرًا যাদু করা। مَسْحُوْرٌ - যাদুগ্রস্ত।

## اَلْعِجْلُ

وَكَانَ بَنُوْ إِسْرَائِيْلَ يَعِيْشُوْنَ مَعَ الْمُشْرِكِيْنَ فِيْ مِصْرَ مُنْذُ قُرُوْنٍ - وَكَانَ الْأَقْبَاطُ يَعْبُدُوْنَ أَشْيَاءَ كَثِيْرَةً فِيْ مِصْرَ وَبَنُوْ إِسْرَائِيْلَ يَرَوْنَ ذٰلِكَ بِعُيُوْنِهِمْ - وَزَالَتْ مِنْهُمْ كَرَاهَةُ الشِّرْكِ وَتَسَرَّبَ إِلَيْهِمْ حُبُّهُ كَمَا يَتَسَرَّبُ الْمَاءُ إِلَى بَيْتٍ وَاهِنٍ عَتِيْقٍ - وَكَانُوْا كُلَّمَا وَجَدُوْا فُرْصَةً انْحَدَرُوْا إِلَى الشِّرْكِ كَمَا يَنْحَدِرُ الْمَاءُ إِلَى

الْحُدُور - وَزَاغَتْ قُلُوبُهُمْ وَفَسَدَ ذَوْقُهُمْ "فَإِنْ يَرَوْا سَبِيلَ الرُّشْدِ لَا يَتَّخِذُوهُ سَبِيلًا وَإِنْ يَرَوْا سَبِيلَ الْغَيِّ يَتَّخِذُوهُ سَبِيلًا" جَازُوا الْبَحْرَ" فَأَتَوْا عَلَى قَوْمٍ يَعْكُفُونَ عَلَى أَصْنَامٍ لَهُمْ "قَالُوا يٰمُوسَى اجْعَلْ لَنَا إِلٰهًا كَمَا لَهُمْ آلِهَةٌ" وَغَضِبَ مُوسَى وَقَالَ إِنَّكُمْ قَوْمٌ تَجْهَلُونَ "يَالَلْعَجَبِ! يَالَلظُّلْمِ! إِنَّ اللّٰهَ قَدْ أَنْعَمَ عَلَيْكُمْ وَفَضَّلَكُمْ وَآتَاكُمْ مَالَمْ يُؤْتِ أَحَدًا مِنَ الْعَالَمِينَ - أَغَيْرَ اللّٰهِ أَبْغِيكُمْ إِلٰهًا وَهُوَ فَضَّلَكُمْ عَلَى الْعٰلَمِينَ" - سَارَ مُوسَى إِلَى الطُّورِ وَغَابَ عَنْهُمْ أَيَّامًا فَكَانُوا صَيْدَ الشَّيْطَانِ وَفَرِيسَةَ الشِّرْكِ۔

قَامَ رَجُلٌ مِنْهُمْ يُقَالُ لَهُ السَّامِرِيُّ" فَأَخْرَجَ لَهُمْ عِجْلًا جَسَدًا لَهُ خُوَارٌ فَقَالُوا هٰذَا إِلٰهُكُمْ وَإِلٰهُ مُوسَى فَنَسِيَ" وَفُتِنَ بَنُو إِسْرَائِيلَ بِهٰذَا الْعِجْلِ وَخَرُّوا عَلَيْهِ صُمًّا وَعُمْيَانًا - "أَفَلَا يَرَوْنَ أَلَّا يَرْجِعُ إِلَيْهِمْ قَوْلًا وَلَا يَمْلِكُ لَهُمْ ضَرًّا وَلَا نَفْعًا" - أَلَمْ يَرَوْا أَنَّهُ لَا يُكَلِّمُهُمْ وَلَا يَهْدِيهِمْ سَبِيلًا" - وَنَهَاهُمْ هٰرُونُ عَنْ ذٰلِكَ وَاجْتَهَدَ وَقَالَ "يٰقَوْمِ إِنَّمَا فُتِنْتُمْ بِهِ وَإِنَّ رَبَّكُمُ الرَّحْمٰنُ فَاتَّبِعُونِي وَأَطِيعُوا أَمْرِي" - وَلٰكِنَّ بَنِي إِسْرَائِيلَ كَانُوا مَفْتُونِينَ بِسِحْرِ السَّامِرِيِّ وَأُشْرِبُوا فِي قُلُوبِهِمُ الْعِجْلَ فَقَالُوا - لَنْ نَبْرَحَ عَلَيْهِ عَاكِفِينَ حَتّٰى يَرْجِعَ إِلَيْنَا مُوسَى

## গো-বৎস পূজা

বনী ইসরাঈল মুশরিকদের সাথে কয়েক শতাব্দি যাবত মিসরে বসবাস করেছিল। কিবতিরা মিসরে বিভিন্ন জিনিসের পূজা করতো, আর বনী ইস্রাঈল তা স্বচক্ষে দেখতো। ফলে তাদের অন্তর থেকে শিরকের ঘৃণা দূর হয়ে শিরকের ভালবাসা প্রবেশ করেছিল। যেমন দুর্বল পুরাতন বাড়িতে চুইয়ে পানি প্রবেশ করে। যখনই তারা সুযোগ পেত শিরকের দিকে ধাবিত হতো, যেমন ঢালুভূমির দিকে পানি ধাবিত হয়। তাদের অন্তর বাঁকা হয়ে গিয়েছিল এবং তাদের রুচি নষ্ট হয়ে গিয়েছিল। ফলে তারা সৎপথ দেখলেও সেটাকে পথ বলে গ্রহণ করত না। কিন্তু ভ্রান্ত পথ দেখলে সেটাকে তারা পথ হিসাবে গ্রহণ করত। তারা সাগর পার

হয়ে মূর্তির সামনে হাঁটু গেড়ে বসে থাকা এক কওমের নিকট উপস্থিত হলো। তখন তারা বললো, হে মূসা! আপনি আমাদের জন্য তাদের ন্যায় ইলাহ্ নির্ধারণ করুন। মূসা (আঃ) ক্রুদ্ধ হয়ে বললেন "তোমরা মূর্খ সম্প্রদায়। কী আশ্চর্য! কী অবিচার! আল্লাহ্ তোমাদেরকে নি'য়ামত দান করেছেন এবং শ্রেষ্ঠত্ব দান করেছেন এবং জগতে কাউকে যা দেননি তা তোমাদেরকে দিয়েছেন। আমিকি তোমাদের জন্য আল্লাহ্ ছাড়া অন্য ইলাহ তালাশ করবো, অথচ তিনি তোমাদেরকে জগতবাসীর উপর শ্রেষ্ঠত্ব দান করেছেন? মূসা (আঃ) তুর পাহাড়ে চলে গেলেন এবং তাদের থেকে কিছুদিন অনুপস্থিত থাকলেন। ফলে তারা শয়তান ও শিরকের শিকারে পরিণত হলো।

তাদের মধ্য থেকে সামেরী নামক এক ব্যক্তি দাঁড়াল। সে হাম্বা রব বিশিষ্ট এক গো বৎস তৈরী করে বললো, এটা তোমাদের ও মূসার ইলাহ। কিন্তু মূসা এর কথা ভুলে গেছে।" গো বৎসের কারণে বনী ইসরাঈল ফেতনায় পড়ে গেল। ফলে তারা অন্ধ ও বধিরের ন্যায় বাছুরের প্রতি ঝাঁপিয়ে পড়লো।" তারা কি দেখেনা যে, বাছুরটি তাদের কোন কথার উত্তর দেয় না এবং তাদের কোন উপকার বা অপকারের ক্ষমতা রাখেনা?" তারাকি দেখেনা যে, বাছুর তাদের সাথে কথা বলতে ও তাদের উপকার করতে পারেনা? হারুন (আঃ) তাদেরকে বাধা দিতে আপ্রাণ চেষ্টা করলেন। তিনি বললেন, হে আমার কওম! তোমরা এই প্রতিকৃতি দ্বারা ফেতনায় পড়েছ। আল্লাহ্ই তোমাদের প্রতিপালক। সুতরাং আমার অনুসরণ কর এবং আমার আদেশ মান্য কর। কিন্তু বনী ইস্রাঈল সামেরীর যাদুতে আসক্ত হলো এবং তাদের অন্তরে গো-বৎস প্রীতি সঞ্চারিত হলো। ফলে তারা বললো, "মূসা (আঃ) ফিরে না আসা পর্যন্ত আমরা মূর্তির সামনে হাঁটু গেড়ে বসেই থাকবো।

## إِعْرَابُ الْكَلَامِ

(لَنْ نَبْرَحَ عَلَيْهِ عَاكِفِيْنَ حَتّٰى يَرْجِعَ إِلَيْنَا مُوْسٰى)

(لَنْ) নফীকে সুদৃঢ়কারী অব্যয়, (نَبْرَحَ) ফে'য়েলে নাকিস, তার মাঝে বিদ্যমান যমীর نَحْنُ ইসমে নাকিস, (عَلَيْهِ) পরবর্তী শিবহুল ফে'য়েলের সাথে প্রথম মুতা'য়াল্লিক, (عَاكِفِيْنَ) শিবহুল ফে'য়েল, তার মাঝে বিদ্যমান যমীর শিবহুল ফা'য়েল, (حَتّٰى) হরফে জর, পরবর্তী 'ইবারত জুমলায়ে ফে'লিয়া হয়ে উহ্য أَنْ দ্বারা মাছদার হয়ে মাজরূর, জার-মাজরূর মিলে শিবহুল ফে'য়েলের সাথে দ্বিতীয় মুতা'য়াল্লিক, অতঃপর শিবহুল ফে'য়েল, ফা'য়েল ও উভয় মুতা'আল্লিক মিলে شِبْهُ الْجُمْلَةِ হয়ে খবরে নাকিস।

অবশেষে ইসমে নাকিস ও খবরে নাকিস মিলে جُمْلَةٌ فِعْلِيَّةٌ হয়েছে।

عَوْض/عِوَضًا/فَوْرًا - (عِوَض) শব্দটি أَبَدًا এর অর্থ দান করে এবং বাক্যে ظرف زمان হয়। যথা لَا أَكْذِبُ عِوَض আমি ভবিষ্যতে কখনও মিথ্যা বলবোনা।

(عوضا) শব্দটি بَدَلًا এর স্থলে ব্যবহার হয় এবং বাক্যে অনুক্ত ফে'য়েল থেকে মাফ'উলে মুতলাক হয়, যথা نِمْتُ فِى الْفِرَاشِ عِوَضًا عَنْ أَخِى -
এখানে عِوَضًا শব্দটি أَعَاضَ ফে'য়েলে মাহযূফ থেকে মাফ'উলে মুতলাক হয়েছে (فَوْرًا) শব্দটি بِلَا إِبْطَاءٍ এর অর্থে ব্যবহার হয়, এটা মূলত مِنْ فَوْرِهِ ছিল। যেমন বলা হয় عَلِمْتُ بِالْخَبَرِ السَّارِّ فَرَكَضْتُ فَوْرًا এখানে জর দানকারী অব্যয় ফেলে নসব দেওয়া হয়েছে। এটাকে নাহব শাস্ত্রের পরিভাষায় مَنْصُوبٌ بِنَزْعِ الْخَافِضِ বলা হয়।

## أَجِبْ عَنِ الْأَسْئِلَةِ الْآتِيَةِ بِالْعَرَبِيَّةِ

(١) مَعَ مَنْ عَاشَ بَنُو إِسْرَائِيلَ فِى مِصْرَ؟
(٢) كَيْفَ زَالَتْ مِنْ قُلُوبِ بَنِى إِسْرَائِيلَ كَرَاهَةُ الشِّرْكِ؟
(٣) مَاذَا فَعَلُوا بَعْدَ أَنْ زَاغَتْ قُلُوبُهُمْ وَفَسَدَ ذَوْقُهُمْ؟
(٤) أَسَبِيلَ الرُّشْدِ اِتَّخَذَ بَنُو إِسْرَائِيلَ أَمْ سَبِيلَ الْغَيِّ؟
(٥) مَاذَا قَالُوا لِمُوسٰى لَمَّا أَتَوْا عَلٰى قَوْمٍ يَعْكُفُوْنَ عَلٰى أَصْنَامٍ لَهُمْ؟
(٦) غَضِبَ مُوسٰى عَلٰى قَوْمِهِ وَمَاذَا قَالَ لَهُمْ؟
(٧) مَتٰى أَصْبَحَ بَنُو إِسْرَائِيلَ صَيْدَ الشَّيْطَانِ وَفَرِيْسَةَ الشِّرْكِ؟
(٨) مَاذَا أَحْدَثَ السَّامِرِيُّ بَعْدَ أَنْ غَابَ بِهٖ مُوسٰى عَنْهُمْ؟
(٩) مَاذَا قَالَ هَارُوْنُ لِبَنِى إِسْرَائِيلَ عِنْدَمَا فُتِنُوا بِالْعِجْلِ؟
(١٠) عَمَّ نَهٰى هَارُوْنُ بَنِى إِسْرَائِيلَ؟
(١١) أَانْتَهٰى بَنُو إِسْرَائِيلَ عَمَّا نَهَاهُمْ هَارُوْنُ؟
(١٢) اِشْرَحْ سَبَبَ الْإِعْرَابِ فِى كَلِمَتَىْ "صُمًّا وَعُمْيَانًا"؟

## شَرْحُ الْكَلِمَاتِ (৪২)

أَسَفًا (س) - মনক্ষুণ্ণ হওয়া। اِعْتِذَارًا - 'ওযর পেশ করা تَفْرِيقًا - বিভক্ত করা। تَفَرُّقًا - বিভক্ত হওয়া। رُقُوبًا (ن) - অপেক্ষা করা। اِلْتِفَاتًا - ফিরে তাকানো। خَطْبٌ - ব-ব - خُطُوبٌ - বিষয়, অবস্থা। اِعْتِرَافًا (بـه) - স্বীকার করা। جُرْمٌ - جُرُمٌ - অপরাধ। تَسْوِيلًا (نفس) - মোহনীয় রূপে তুলে ধরা। مِسَاس - স্পর্শ, ছোঁয়া। مُعَاقَبَةً - শাস্তি দেওয়া। اِنْفِرَادًا - একাকী হওয়া। مُنْفَرِدٌ - একাকী, নিঃসঙ্গ। أَلْفًا (س) - পছন্দ করা। أُلْفَةٌ - ঘনিষ্টতা, ভালবাসা। تَأْلِيفًا - রচনা করা, বন্ধুত্ব স্থাপন করা। تَنَجُّسًا - নাপাক হওয়া। تَنْجِيسًا - নাপাক

